নগেন্দ্রনাথকে বিশেষ বিশেষ বন্ধু বান্ধবদের মধ্যে বসিয়া, নিঃসঙ্কোচে প্রাণ খুলিয়া, নিধু বাবুর টপ্পা গাইতে শুনিয়াছি। যে নগেন্দ্রনাথ একদিকে মিল্ ও স্পেন্সারের নীরস ফিলজফিতে মগ্ন হইয়া যাইতেন, তীক্ষ্ণ তর্কের দ্বারা পরমতকে খণ্ড খণ্ড করিয়া কাটিয়া দিতেন, সেই নগেন্দ্রনাথই আবার তাঁর মিষ্টি গলায় ভাবে বিভোর হইয়া বন্ধুবান্ধবদের মাঝখানে বসিয়া গাহিতেন :—

নিশি গেল পোহাইয়ে প্রাণনাথ আর এ'ল না।
সারাদিন ফুল তুলে, বোঁটাগুলি দিনু ফেলে,
( শ্রীঅঙ্গে লাগিবে বলে )— ।

অন্য সময় বা গলা ছাড়িয়া বিশুদ্ধ তান লয় সংযোগে প্রাণ ঢালিয়া গাহিতেন :—

ভালবাসিবে বলে ভালবাসিনে।
ও মুখে মধুর হাসি, দেখতে বড় ভালবাসি ;
তাই তোমারে দেখতে আসি,
দেখা দিতে আসিনে ॥
সলিলে ডুবাও যদি, সলিলেতে রব,
তুমি যদি ভালবেসে থাক, সব প্রাণে সব।
তুমি যদি সুখে থাক, পুড়িতে পারি আগুনে ॥

ব্রাহ্মসমাজের নেতৃবর্গের মধ্যে অনেকেই কৃষ্ণলীলা কথা সহিতে পারেন না। অজ্ঞ খৃষ্টীয়ানেরা কৃষ্ণচরিত্রকে যে চক্ষে দেখে, ইহারাও প্রায় সেই চক্ষেই ইহাকে দেখিয়া থাকেন। কিন্তু নগেন্দ্রনাথের মধ্যে কখনও এই কৃষ্ণভীতিটা দেখিতে পাই নাই। বৈষ্ণবেরা, বিশেষতঃ গৌড়ীয় বৈষ্ণব সম্প্রদায়, যে ভাবে কৃষ্ণতত্ত্বকে গ্রহণ করেন, নগেন্দ্রনাথ সে ভাবে তাহাকে কখনও গ্রহণ করেন নাই। তিনি অবতারবাদ মানিতেন না, ইহাই জানি। সাকারোপসনাকে তিনি কোনো অধীকারীর পক্ষেই

সত্য বা সঙ্গত বলিয়া মনে করিতেন না। এ সকল বিষয়ে তাঁর ধর্ম্ম মামুলী ব্রাহ্মধর্ম্মই ছিল। কিন্তু এ সত্ত্বেও নগেন্দ্রনাথ সর্ব্বদা কৃষ্ণলীলা-শ্রবণে পরমানন্দ লাভ করিতেন। কথায় যেমন বলে—"কৃষ্ণ কেমন ? না যার মনে যেমন ;"—নগেন্দ্রনাথও সেইরূপ আপনার মনোমত করিয়া কৃষ্ণনামের ও কৃষ্ণলীলার অর্থ করিয়া লইতেন, এবং আপনার অর্থে ও আপনার ভাবে তার রস আস্বাদন করিতেন। কিন্তু তাঁর উদার চিত্তে কোটী কোটী লোকে যাঁর ভজন করে, তাঁর প্রতি কোনো অমর্য্যাদা বা বিরুদ্ধভাব স্থান পাইত না। বরঞ্চ ব্রহ্মসংগীতে তিনি যে রস পাইতেন, কৃষ্ণকীর্ত্তনে যে তদপেক্ষা কম রস পাইতেন, এমন কখনই মনে হয় নাই।

সই, কেবা শুনাইল শ্যামনাম,
কাণের ভিতর দিয়া, মরমে পশিল গো !
আকুল করিল মোর প্রাণ !

এই কীর্ত্তনে তাঁর কণ্ঠে যে রসের ফোয়ারা ছুটিত, এই গানটী গাইতে গাইতে তাঁহাকে যতটা ভাবে বিভোর হইয়া যাইতে দেখিয়াছি,—কোনো ব্রহ্মসংগীতে তাঁর মধ্যে সে ভাব দেখিতে পাই নাই। আর ইহার প্রধান কারণ এই ছিল যে এ গানটীতে তাঁর অন্তরঙ্গ সাধনতত্ত্বটা সর্ব্বদাই ফুটিয়া উঠিত। নামজপ নগেন্দ্রনাথের সাধনের মুখ্য অঙ্গ ছিল। আর মামুলী ব্রাহ্মধর্ম্মের নামসাধনে এবং নগেন্দ্রনাথের নামসাধনে বিশেষ পার্থক্যও ছিল মামুলী ব্রাহ্মধর্ম্মের নামেতে গুরু-শক্তি-সঞ্চার নাই। এই নামজপের সঙ্গে প্রাণায়ামেরও কোনও সম্পর্ক নাই। আর প্রানায়ামশূন্য নামজপে বস্তুলাভ কখনও হয় কি না জানি না ; কিন্তু তেমন ভাবে যে ভাবাঙ্গসাধন হয় না, ইহা জানি ; নাম যখন প্রাণায়াম-শুদ্ধ-দেহে নিশ্বাসে প্রশ্বাসে আপনি বহিতে থাকে, তখনই কেবল—"জপিতে জপিতে নাম, অবশ করিল গো !" এই ভাবটী প্রত্যক্ষ করা যায়।

বৈষ্ণবতত্ত্ব কেউ মানুক বা না মানুক, গুরুদত্ত নামপ্রভাবে সুকৃতিসম্পন্ন জীবের অন্তরে বৈষ্ণবসাধনের নিগূঢ় তত্ত্ব সকল আপনা হইতেই ফুটিয়া উঠে।

বলিতে বলিতে রাই. মূরছিত ভেল!
এই যে কথা কহিতেছিল—রাই ধনী,
এই যে কৃষ্ণকথা কহিতেছিল।
কথা কইতে কইতে এমন হলো!
কৃষ্ণকথা কইতে কইতে,—কেন এমন হলো!
বলিতে বলিতে রাই, মূরছিত ভেল।

গুরুদত্ত মন্ত্র-দীক্ষা প্রাপ্ত সাধকের অন্তরে এই সকল লীলাতত্ত্বের নিগূঢ় সত্য ও শক্তি আপনি স্ফুরিত হইয়া থাকে। এই অপ্রাকৃত বৃন্দাবন লীলারস নগেন্দ্রনাথ সর্ব্বদা আস্বাদন করিতেন,—এ সকল কীর্ত্তনে মাতোয়ারা হইয়া উঠিতেন। আর অন্তরে এই সকল রস আস্বাদন করিতেন বলিয়া, কৃষ্ণাবতার প্রভৃতি বৈষ্ণবমত অস্বীকার করিয়াও, নগেন্দ্রনাথ কখনও কোনো দিন "কৃষ্ণপ্রেম-বৈমুখী" ছিলেন না।

ফলতঃ পরিপূর্ণ মনুষ্যত্ব বস্তুকে যে জীবনে ও চরিত্রে ফুটাইয়া তুলিতে চাহিবে, তার পক্ষে বৈষ্ণবমত বর্জ্জন করা সম্ভব হইলেও, বৈষ্ণব সাধনে ও সাহিত্যে যে সকল অপূর্ব্ব রসমূর্ত্তি ফুটিয়া উঠিয়াছে, তাহাকে উপেক্ষা করা সম্ভব হয় না। পূর্ণ মনুষ্যত্বের আদর্শের অনুসরণ যে করিবে, সে কদাপি "কৃষ্ণপ্রেমবৈমুখী" হইতে পারে না। রস-সাধনের এমন পথটী আর তো দুনিয়ায় নাই। নগেন্দ্রনাথ মানবের সর্ব্বাঙ্গীন উন্নতিকে পরমপুরুষার্থ বলিয়া গ্রহণ করিয়াছিলেন। এ শিক্ষা প্রথম যৌবনে তিনি থিওডোর পার্কারের নিকটে প্রাপ্ত হন। সেকালে থিওডোর পার্কারই ব্রাহ্মসমাজের গুরু ছিলেন। তাঁর Solid Pietyই ব্রাহ্মসাধনার লক্ষ্য ও উপজীব্য ছিল। পার্কার ইহাকে

Harmonious Development বলিতেন। ব্রাহ্মসমাজের সেকালের সাহিত্যে ইহাকেই সর্ব্বাঙ্গীন বা সমঞ্জসীভূত উন্নতি বলা হইত। আমরণ নগেন্দ্রনাথ মনুষ্যত্বের এই আদর্শটীকে ধরিয়া রহিয়াছিলেন। আর এই জন্য তিনি একদিকে কঠোর জ্ঞানসাধন করিতেন; অন্যদিকে সর্ব্বতোভাবে রসসম্ভোগেও আপনাকে একেবারে ভাসাইয়া দিতেন। আর বৈষ্ণবপদাবলীতে রসতত্ত্ব ও ভাবাঙ্গসাধন যেমনতর ফুটিয়া উঠিয়াছে ও উৎকর্ষলাভ করিয়াছে, আর কোথাও তেমন হয় নাই বলিয়া তিনি নিঃসঙ্কোচে, একান্ত অকুণ্ঠাসহকারে, প্রাণমন খুলিয়া এ রসে আপনাকে ভাসাইয়া দিতেন। তাঁর ব্রাহ্মসিদ্ধান্ত এ সম্ভোগের কোনও ব্যাঘাত উৎপাদন করিতে পারিত না।

ফলতঃ নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় যে কি বস্তু ছিলেন, দশআত্মার ফুটফিতা দিয়া তাঁর কালি কষিয়া মামুলী ব্রাহ্মগণ তাহা ধরিতে পারেন নাই। ব্রাহ্মসমাজের আওতায় পড়িয়া জীবনটা কাটাইয়া গেলেন বলিয়া, দেশের লোকেও তার মূল্য বুঝিবার অবসর পায় নাই। ইহা আমাদের দুর্ভাগ্যের কথা। তবে সাহিত্যে তিনি যে সকল বস্তু রাখিয়া গিয়াছেন, তাহার দ্বারা বাংলার বিদ্বজ্জনসমাজে তাঁহার স্মৃতি বহুকাল জাগিয়া থাকিবে।

# দ্বিজেন্দ্রলাল রায়

বাংলা সাহিত্যের স্মৃতিমন্দিরে, দ্বিজেন্দ্রলাল কোথায়, কোন্ আসনে, কার সঙ্গে, কার নীচে, কার উপরে স্থান পাইবেন, তাহা ভাবিবার ও বলিবার সময় এখনও আসে নাই। নিক্তি যতক্ষণ না আকস্মিক আঘাত বা আলোড়নের হাত হইতে মুক্তিলাভ করিয়া, একেবারে স্থির ও নিশ্চল হইয়া যায়, ততক্ষণ তার দ্বারা কোনও বস্তুর ঠিক ওজন হয় না। মানুষের মনও তো নিক্তিরই মতন। যতক্ষণ আকস্মিক অনুরাগ বিরাগাদির আঘাত ও আন্দোলন হইতে সে মন একেবারে মুক্ত না হইয়াছে, ততক্ষণ তার বস্তুজ্ঞান বা বস্তুবিচারের শক্তি জন্মায় না। কিছুদিন হইল, বাংলা সাহিত্যে একটা প্রবল দলাদলির ভাব জাগিয়া, সাহিত্যিকদিগের মনকে নানাপ্রকারে উত্তেজিত ও বিক্ষিপ্ত করিয়া রাখিয়াছে। এ অবস্থায় সত্য সাহিত্যালোচনা বা সাহিত্যিকবিশেষের প্রতিভার বা প্রয়াসের যথাযথ মূল্য নির্দ্ধারণ করা সহজ নহে। মৃত্যু আসিয়া দ্বিজেন্দ্রলালকে আমাদের ক্ষুদ্র কলহ-কোলাহলের অতীতে তুলিয়া লইয়া গিয়াছে সত্য; কিন্তু এখনও এই কতিপয় বৎসরের বিবাদ বিতণ্ডার তরঙ্গ যে একেবারে স্থির ও স্তব্ধ হইয়া নির্ব্বিকার শান্তির পুনঃপ্রতিষ্ঠা হইয়াছে, এমনটা বলা যায় না। মনের গরম অত শীঘ্র ও অত সহজে নষ্ট হয় না। আর যেখানে মৃত্যুর কারুণ্য জাগিয়া সে কাঠিন্যকে ভাসাইয়া লইয়া যায়, সেখানে প্রতিক্রিয়ার মুখে চিত্ত সত্যের সনাতন মধ্যপথ পরিত্যাগ করিয়া অনেক সময় অতিনিন্দা হইতে একেবারে অতিস্তুতিতে যাইয়া পড়ে। বিশেষতঃ ভাবপ্রবণ বাঙ্গালীর প্রাণ যেমন অতিনিন্দা করিতে পটু,

তেমনি অতিস্তুতি করিতেও অভ্যস্ত। ওজন রাখাটা আমাদের প্রকৃতির বিরুদ্ধ। আর এই সকল ভাবিয়া চিন্তিয়া বলিতে হয় যে বাংলা সাহিত্যে দ্বিজেন্দ্রলালের স্থান কোথায়, ইহার আলোচনা করিবার সময় এখনও আসে নাই। আধুনিক বাংলা ভাষার ও বাংলা সাহিত্যের বিকাশের ইতিহাসে দ্বিজেন্দ্রলাল কোথায়, কতটা স্থান অধিকার করিয়া আছেন, এই আলোচনা বিস্তর সময়, অনেক পড়াশুনা এবং গভীর অনুসন্ধান সাপেক্ষ। কিন্তু যে স্থানেই তাঁর আসন পড়ুক না কেন, সে যে অতি উচ্চ স্থান এ কথাটা নিঃসঙ্কোচে বলিতে পারা যায়। দ্বিজেন্দ্রলাল যদি আর কোনও কিছু না লিখিতেন, তাঁর "আমার দেশ" এই এক গানেতেই বাংলা সাহিত্যে ও বাঙ্গালীর সাধনায় তাঁর অক্ষয় কীর্ত্তি থাকিয়া যাইত।

আর কোনও জাতির সাধনার ইতিহাসে স্থান পাওয়া অতি বড় কথা। তার তুলনায় সাহিত্যে স্থান পাওয়া সহজ বলিয়া মনে হয়। সাহিত্য সাধনার একাংশ মাত্র। সাধনা সমগ্র জীবনের সমগ্র চিন্তা ও কর্ম্মকে অধিকার করিয়া থাকে। কোনও জাতির সাধনা তার সমগ্র ও সমষ্টিকৃত ধর্ম্মজীবন ও কর্ম্মজীবনের মূলমন্ত্র। সাধনা একই সঙ্গে সে জাতীর জীবনের গতি ও নিয়তি হইয়া থাকে। জাতীয় জীবনের গতিতে যারা শক্তি সঞ্চার করেন, জাতীয় সাধনার ইতিহাসে কেবল তাঁহাদের নাম ও স্মৃতি রক্ষিত হয়। বিগত পঞ্চাশ বৎসরের মধ্যে অনেক লোকে অনেক দিক দিয়া বাংলা সাহিত্যের সেবা করিয়াছেন। কেহ বা ইতিহাস লিখিয়াছেন, কেহ বা উপন্যাস লিখিয়াছেন, কেহ বা সন্দর্ভ লিখিয়াছেন, কেহ বা পুরাতন বা নূতন ধর্ম্মের বা তত্ত্বের আলোচনা করিয়াছেন। ইঁহাদের কারো কারো মনীষাও অসাধারণ ছিল। কিন্তু ইহাদের মধ্যে সকলে বা অনেকে যে বাঙ্গালীর সাধনাকে প্রত্যক্ষভাবে পরিপুষ্ট করিয়াছেন, এমন বলা যায় না। সাহিত্যের ইতিহাসে ইঁহাদের একটু

না একটু স্থান থাকিবে। বাংলার লেখকগণের লিষ্টিতে ইঁহাদের নাম ও গ্রন্থ পরিচয় সর্ব্বদা পাওয়া যাইবে। কিন্তু বাঙ্গালীর সাধনার ইতিহাসে ইঁহাদের সকলের সন্ধান পাওয়া যায় না ও যাইবে না। বাংলার আধুনিক সাধনার ইতিহাস লিখিবার সময় এখনও আসে নাই। সে কষ্টিপাথরের ঘর্ষণে আমাদের এখনকার দেবমূর্ত্তিই ভাঙ্গিয়া চুরিয়া যাইবে। ফলতঃ কোথাও সমসাময়িক লোকেরা সত্য ও নিরপেক্ষ ভাবে আপনাদের যুগের সাধনার ইতিহাস লিখিতে পারে না। সমাজ সে ন্যায়ের তেজ সহিতে পারে না। কিন্তু যখন, যাহাদের দ্বারা, আধুনিক বাঙ্গালীর সাধনার ইতিহাস রচিত হইবে, তখন দ্বিজেন্দ্রলাল যে সে ইতিহাসে একটু না একটু স্থান পাইবেন, এ বিষয়ে সন্দেহ নাই।

সাধনার দুই অঙ্গ, এক ভাবাঙ্গ ও অপর কর্ম্মাঙ্গ। জ্ঞানাঙ্গ, ভাবাঙ্গ ও কর্ম্মাঙ্গ—এইরূপে সাধনার তিন অঙ্গও প্রতিষ্ঠিত করা যায় বটে। কিন্তু জ্ঞান ও ভাব এমন ওতোপ্রোতভাবে উভয়ের সঙ্গে উভয়ে মিলিয়া মিশিয়া যায়, যে তাহাকে পৃথক্ করিয়া বিচার করা কঠিন, না করিলে কোন ক্ষতি হয় না। সাহিত্যিকেরা সাধনার ভাবাঙ্গে শক্তি ও প্রাণতা সঞ্চার করিয়া তাহার পরিপুষ্টি সাধন করেন। আর মানুষের জ্ঞান এবং ভাবেরও দুইটা দিক আছে, একটা তার অনিত্য দিক, আর একটা তার নিত্য দিক। একটা উপরের দিক, আর একটা ভিতরের দিক। যে সাহিত্যিক যতটুকু পরিমাণে জ্ঞানের ও ভাবের এই ভিতরের দিক, এই সনাতন দিক, এই বিশ্বজনীন দিকটাকে ফুটাইয়া তোলেন, তাঁর সাহিত্যসৃষ্টি সেই পরিমাণে স্থায়ীত্ব ও অমরত্ব লাভ করে। আর এইরূপে যিনি জ্ঞানের ও রসের সনাতন ও বিশ্বজনীন দিকটা ফুটাইয়া তুলিয়া, কোনো জাতির চিন্তাতে ও ভাবেতে, তাহাদের আদর্শেতে ও প্রয়াসেতে সেই নিত্যদিকটাকে

প্রতিষ্ঠিত করিতে পারেন, সেই জাতির সাধনার ইতিহাসে তাঁর অক্ষয় কীর্ত্তি থাকিয়া যায়।

এই ভাবে আমাদের বৈষ্ণব কবিগণ বাঙ্গালার জাতীয় সাধনার ইতিহাসে এতটা বিস্তৃত ও উন্নত স্থান অধিকার করিয়া আছেন। আমাদের মতামত যাহাই হউক না কেন, আমাদের বিচারতর্কে যাহারই প্রতিষ্ঠা করুক না কেন, আমাদের তত্ত্ব-সিদ্ধান্ত যে পন্থারই আশ্রয় লউক না কেন,—আমরা বাঙ্গালী বলিয়া সজ্ঞানে অজ্ঞানে সতত বিদ্যাপতি চণ্ডীদাসের রসে ডুবিয়া আছি। আমরা শক্তির উপাসনা করিতে যাই, কিন্তু অলক্ষিতে বৈষ্ণব হইয়া পড়ি। শ্যামকে ছাড়িয়া বাঙ্গালী শ্যামাভক্তের মনও তিষ্ঠিতে পারে না। সে কালীকৃষ্ণে এক করিয়া দেয়।

গোপনে গোকুলে এসে শ্যাম সেজেছো শ্যামা!
অসি ছেড়ে. বাঁশি ধরে, গোপীর মন
ভুলায়েছো শ্যামা!

ইহাকেই সাধনার প্রভাব বলে। ব্রাহ্মগণ তো দুরন্ত নিরাকারবাদী; জটিলা কুটিলার মতন কৃষ্ণপ্রেমের ঘোর বিবাদী। কিন্তু তবুও ব্রাহ্মসমাজের গানের বহিখানি অজীর্ণ বৈষ্ণব রসেতে পরিপূর্ণ।

( ১ ) চঞ্চল অতি, ধাতুল মতি,
নাথ তরে ভবভুবনে।
শশি ভাস্করে, তারা নিকরে,
পুছত সলিল-পবনে।
(তোমরা কেউ দেখেছ নাকি!)

( ২ ) কি আর বলিব আমি হে!
( আমার ) শয়নে স্বপনে, জীবনে মরণে,
এ হৃদয়ে থেক তুমি।—ইত্যাদি

(৩) ওহে জীবনবল্লভ, ওহে সাধনদুর্ল্লভ,
আমি মর্ম্মের কথা, অন্তর-ব্যথা, কিছুই নাহি কব,
শুধু জীবন মন, চরণে দিনু বুঝিয়া লহ সব।—ইত্যাদি

এইরূপ বহুসংখ্যক ব্রহ্মসঙ্গীত বৈষ্ণবপদাবলী ভাঙ্গিয়া চুরিয়া রচিত হইয়াছে। আর এইখানেই বৈষ্ণব কবিগণ বাঙ্গালীর সাধনাতে কি যে অদ্ভুত শক্তিসঞ্চার করিয়া গিয়াছেন, ইহা বুঝিতে পারা যায়।

যেমন বৈষ্ণব কবিগণ, সেইরূপ কৃত্তিবাস এবং কাশীরাম, মুকুন্দরাম এবং ভারতচন্দ্র, রামপ্রসাদ এবং দাশুরায় প্রভৃতিও বাঙ্গালীর সাধনাকে অশেষ প্রকারে পুষ্ট করিয়া গিয়াছেন। আমরা তাঁদের ভাষায় কথা কই, তাঁদের উপমা ও রূপকাদি লইয়া আমাদের আধুনিক রসমূর্ত্তিসকল রচনা করি, তাঁহাদের চিন্তা ও ভাব, ভঙ্গী ও আদর্শ এ সকলই, আমাদের অজ্ঞাতসারে, আমাদের মনোরাজ্যের বিশাল ব্যবসা-বাণিজ্যে প্রচলিত মুদ্রার মতন হইয়া গিয়াছে। রাজার টাঁকশালের টাকা পয়সা লইয়া যেমন আমরা বাহিরের হাটে বাজারে বেচাকেনা করি, সেইরূপ বাঙ্গালী জাতির মানসরাজ্যের এই সকল রাজচক্রবর্ত্তীদিগের মোহরাঙ্কিত ভাষা ও ভাব লইয়া পরস্পরের মধ্যে বিবিধ জ্ঞান ও রসের পশরা সাজাইয়া বেচা-কেনা করি। যে সকল সাহিত্যিকের ভাষা ও ভাব তাঁদের স্বজাতির চিন্তার ও ভাবের বিপণিতে চলতি টাকা পয়সার মতন হইয়া যায়, তাঁরাই সেই জাতির সাধনার ইতিহাসে অক্ষয় প্রতিষ্ঠা লাভ করিয়া থাকেন।

চণ্ডীদাস বা বিদ্যাপতি, কৃত্তিবাস বা কাশীরাম, ভারতচন্দ্র বা মুকুন্দরাম, রামপ্রসাদ বা দাশরথী রায়, ইহারা বাঙ্গালীর সাধনাতে যে স্থান পাইয়াছেন, আধুনিক যুগের কোনও সাহিত্যিক সে স্থান

কখনও পাইবেন বলিয়া মনে হয় না। ইহার জন্য আধুনিক সাহিত্যিকদিগের অক্ষমতা দায়ী নহে। বর্ত্তমান সমাজের বিচ্ছিন্ন অবস্থাই এর জন্য দায়ী। ইহা বঙ্কিমচন্দ্রের বা রবীন্দ্রনাথের দোষের কথা নয়, অতিশয় দুর্ভাগ্যের কথা মাত্র। চণ্ডীদাস বা কৃত্তিবাস, মুকুন্দরাম বা রায়গুণাকর, রামপ্রসাদ বা দাশরথী রায় যে বাংলা দেশকে জানিতেন, সে বাঙ্গলা দেশ আর নাই; তাহাকে আবার কখনও ফিরাইয়া আনিতে পারিব কি না, সন্দেহ। যে বাঙ্গালী সমাজের মনোরাজ্যে ইহাঁরা আপনাদের অদ্ভুত অধিকার বিস্তার করিয়াছিলেন, সে বাঙ্গালী সমাজও আর নাই। তখন আজিকার মতন রেল ষ্টিমার ছিল না, এক স্থান হইতে স্থানান্তরে এমন যাতায়াতের সুবিধা ছিল না; ভিন্ন ভিন্ন জেলার লোকে এতটা পরস্পরের সঙ্গে মেশামিশি করিবার অবসরও পাইত না। তথাপি এ সকল দূরগত পার্থক্য ও ব্যবধান সত্বেও তখন বাংলাদেশ ছিল একটা, বাঙ্গালী সমাজ ছিল একটা, বাঙ্গালীরা ছিল এক জাত। আজ বাঙ্গালার সে একত্ব আর নাই! বাংলাদেশ এখন দুইটা। একটা বাংলায় আমরা মুষ্টিমেয় শিক্ষাভিমানী, সভ্যতাভিমানী, ধনাভিমানী, পদগৌরবে গর্ব্বিত, বিলাস-বিভবে আচ্ছন্ন বাঙ্গালী বাস করি; আর একটা বাংলায় দেশের অশিক্ষিত, অসভ্য, নিরন্ন, বস্ত্রহীন, কোটী কোটী বাঙ্গালী বাস করে। সে কালেও কেহ শিক্ষিত ছিলেন, কেহ পুঁথিগত বিদ্যা শিক্ষা করে নাই। সে কালেও কেহ ধনী ছিলেন, অনেকেই দরিদ্র ছিল। সে কালের রুচি ও আদর্শ অনুসারে কখনও কারো কারো ভাগ্যে ভোগবিলাস জুটিত, অনেকের ভাগ্যেই জুটিত না। বিদ্যা বা ধন, পদ বা গৌরব, ভোগ বা বিলাস আজ যে নতুন আমাদের মধ্যে আসিয়াছে তাহা নহে। কিন্তু পুরাতন বাঙ্গালী সমাজে আজিকার মতন শিক্ষিত ও অশিক্ষিত, ধনী ও দরিদ্রের মধ্যে এমন ব্যবধানটা ছিল না।

মহামহোপাধ্যায় পণ্ডিতও গ্রামেতেই বাস করিতেন, গ্রামের অশিক্ষিত লোকে নিঃসঙ্কোচে আসিয়া তাঁর দালানে বা দাওয়ায় মাদুর বা দরমা পাতিয়া বসিত, তিনি যখন অধ্যয়ন করিতেন বা অধ্যাপনা করাইতেন, তখন তারা আসিয়া নীরবে তাঁর টোলের এক পাশে বসিয়া তামাক সাজিয়া তাঁহাকে দিত, আর নিজেরা বয়সোচিত সম্ভ্রম রক্ষা করিয়া তামাক খাইত। পাঠপঠন সাঙ্গ হইলে, তিনি তাদের সঙ্গে কথাবার্ত্তা কহিতেন। তাঁর বাড়ীতে পূজা-পার্ব্বণে, উৎসবে তারা আসিয়া খাটিত, গান শুনিত, খাইত দাইত। ধনীর সঙ্গেও নির্ধনের এই সম্বন্ধ ছিল। সুতরাং তখন বাঙালী সমাজ এক ছিল, তার একটা একত্ব, ঘননিবিষ্টতা, একপ্রাণতা ছিল। যাঁরা কবিতা বা সংগীত রচনা করিতেন, তাঁরা দেশের এই যে অভিন্ন গোটা প্রাণটা তারই কথা কহিতেন, তারই আকাঙ্ক্ষা ও আশা, সুখ ও দুঃখ, অভাব ও অভিযোগ লইয়া, তারই নিকটে আত্মনিবেদন করিতেন। কেউ বৈষ্ণব ছিল, কেউ শাক্ত ছিল, কেউ গৃহী ছিল, কেউ বৈরাগী সন্ন্যাসী ছিল! সকলের এক ধর্ম্ম, এক কর্ম্ম, এক সাধন, এক ভজন, এক রূপ আচার বিচার ছিল না। কিন্তু প্রাণটা সকলের এক ছিল। তাই বৈষ্ণবও শাক্তের কথা বুঝিত, শাক্তও বৈষ্ণবের কথা বুঝিত।

"সদা কালী, কালী, কালী বলে ডাকরে রে রসনা।
বেদ আগমে শিবউক্তি, ডাক রে মন মহামুক্তি,
নিতান্ত জেনেছি রে মন, শমনভয় আর রবে না॥

সকল বৈষ্ণবেই এই গানের অর্থ ও মর্ম্ম বুঝিত; ইহার ভিতরকার রসও কখনও কখনও আস্বাদন করিত না যে এমনও নহে। আবার—

"কে যায়, ব্রজনগরে; জয়রাধা শ্রীরাধার নাম লয়ে"—

অথবা অপেক্ষাকৃত আধুনিক কালের রচনা—

"শ্যাম প্রেম সুখসাগরে, সদা মীনের মনন
ডু'বে রইতাম।
ওগো! প্রেমবিবাদিনী, পাপননন্দিনী,
কুম্ভিরিণীর মত গো। (থাকত সেই প্রেমসাগরে)
সখি! থাকত তাকে বাকে, দেখ'ত তাকে বা কে,
আপনি বিপাকে পড়িত।"

এ সকল বৈষ্ণব সঙ্গীত সকল শাক্তেই বুঝিতেন, শুনিতেন, আস্বাদনও করিতেন। লোকলৌকিকতায়, আলাপআত্মীয়তায়, যাত্রায়, গানে, পাঁচালীতে, কবির লড়াইয়ে, কথকতায়, পুরাণাদি পাঠে, সেবাতে সিন্নিতে, পূজাপার্ব্বণে,—বাঙ্গালী সমাজটা তখন জমাট বাঁধিয়া ছিল। তে হি নো দিবসা গতাঃ। এখন আমরা মুষ্টিমেয় নবশিক্ষাপ্রাপ্ত লোক এক পাশে, আপনাদের গৌরবের ও বিদ্যার উত্তুঙ্গ শৃঙ্গে নিঃশব্দ হইয়া দাঁড়াইয়াছি। আমাদের কথা দেশের লোকে বোঝে না। আমরা যদিও বা পূর্ব্বপুরুষদিগের সুকৃতি ফলে তাদের ভাব ও ভাষা কিছু বুঝিতে পারি, তারা আমাদের কিছুই বুঝে বলিয়া মনে হয় না। সুতরাং এই ভাঙ্গা হাটে আমাদের সাহিত্যের সুর কিছুতে আর জমিয়া উঠিতে পারিতেছে না। কথাটা বলতে ক্লেশ হয়, কিন্তু তথাপি ইহা ভুলিয়া যাওয়া উচিত নয়, যে মাইকেল, হেমচন্দ্র, নবীনচন্দ্র, বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ,—ইঁহাদের কেহ প্রকৃত পক্ষে সমগ্র বাঙ্গালী জাতির প্রাণরাজ্যে এখনও প্রতিষ্ঠিত হন নাই। আমরা এক মুঠো অর্দ্ধশিক্ষিত বা শিক্ষিত বাঙ্গালীই কেবল তাঁহাদের চিনি; দেশের সাধারণ লোকে এখনও তাঁদেরে চিনে নাই। তাদের কথায়, তাদের সুরে সুর বাঁধিয়া ইহাদের কেহ কথা কন নাই। এই হিসাবে, সমগ্র বাংলা দেশের ও গোটা বাঙ্গালী সমাজের প্রাণগত ও চিরাগত সাধনার সঙ্গে ইঁহাদের কাহারো সত্য ও ঘনিষ্ঠ যোগ স্থাপিত হয় নাই। এঁরা আধখানা বাংলার

মনোরাজ্য অধিকার করেন নাই, সিকিখানারও করেন নাই। হন্দমুদ্দ আনাপ্রমাণ বাংলার ক্ষুদ্র ও শিক্ষিত সম্প্রদায়ের সাধনাতেই শক্তিসঞ্চার করিয়াছেন। এ কারো দোষ নয়, আমাদের সকলের দুর্ভাগ্য।

দ্বিজেন্দ্রলাল আধুনিক বাংলার এই সংকীর্ণ, সীমাবদ্ধ, খণ্ডীকৃত সমাজজীবনের ক্ষুদ্র ও সংকীর্ণ সাধনাকেই যাহা কিছু পুষ্ট করিয়াছেন; বৈষ্ণব কবিদের ন্যায়, কিম্বা কাশীরাম কৃত্তিবাসের মতন, গোটা বাংলার প্রাণকে স্পর্শ করেন নাই। তিনি ইংরেজিশিক্ষিত বাঙালীর সংকীর্ণ সাধনাতেই কথঞ্চিৎ শক্তিসঞ্চার করিয়া গিয়াছেন। কিন্তু আজ এ সাধনা সংকীর্ণ হইয়া পড়িয়া আছে সত্য, চিরদিন তো এমন থাকিবে না। ক্রমে ইহাও সমগ্র বাঙালীর সাধনার অঙ্গীভূত হইয়া উঠিবে; আর তখন দ্বিজেন্দ্রলাল রায়ের স্বদেশ সংগীত ও হাসির গানগুলি বাঙালী সমাজের প্রাণে প্রবেশ করিয়া তাহার ভাব ও ভক্তিকে বাড়াইয়া দিবে। যে দিন বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ প্রভৃতিকে বাংলার সমষ্টিগত প্রাণবস্তু আপনার মধ্যে বরণ করিয়া লইবে, সে দিন, দ্বিজেন্দ্রলাল রায়ও সেখানে একটু স্থান পাইবেন। সে স্থান কতটা ও কোথায় হইবে, তাহার বিচার করিবার সময় এখনও আসে নাই। কোম্‌ত্‌ মতে মৃত্যুর সাত বছর পরেও যে ব্যক্তির স্মৃতি জনসমাজে জাগিয়া থাকে, সে অমরত্ব লাভ করে। সাত বছর কেন, আরো বহু বৎসর দ্বিজেন্দ্রলালের স্মৃতি বাংলা সাহিত্যে জাগিয়া থাকিবে। কিন্তু পরিণামে কেবল দ্বিজেন্দ্রলাল রায়ের কেন, আর কয়জন কবি ও সাহিত্যিকের কতটুকু টিকিয়া থাকিবে, এখনি সে কথা কে বলিবে?

# তারকনাথ পালিত

বাংলাদেশের বাহিরে শ্রীযুক্ত তারকনাথ পালিতের নাম এতাবৎকাল যে খুব সুপরিচিত ছিল তাহা নহে। আপনার দীর্ঘ জীবনের সমুদয় সঞ্চিত সম্পত্তি জড়বিজ্ঞান শিক্ষার সুব্যবস্থার জন্য কলিকাতা বিশ্ব-বিদ্যালয়কে দান করিয়া পালিত মহাশয় আজ একটা ভারতব্যাপী খ্যাতি লাভ করিয়াছেন। দেশবিদেশের সংবাদপত্র সকল তাঁর গুণগানে মুখরিত হইয়া উঠিয়াছে। রাজপুরুষেরা তাঁর এই অনন্যসাধারণ বদান্যতার পুরস্কারস্বরূপ তাঁহাকে "নাইট" শ্রেণীভুক্ত করিয়াছেন। আজি পর্য্যন্ত বাংলাদেশে এক হাইকোর্টের জজেরা ব্যতীত অপর কেহ এরূপ সম্মান প্রাপ্ত হন নাই। বোম্বাইএ পার্শি ধনকুবেরদের মধ্যে কেহ কেহ আপনাদের বদান্যতার জন্য এইরূপ ভাবে সম্মানিত হইয়াছেন বটে, কিন্তু বাংলায় পালিত মহাশয়ই সর্ব্বপ্রথম এই প্রতিপত্তি লাভ করিলেন।

বহুদিন হইতে বাংলায় লোকে পালিত মহাশয়ের নাম শুনিয়া আসিয়াছে। অল্প বয়সে বিলাত যাইয়া তিনি ব্যারিষ্টার হইয়া আসেন। সেকালে বিলাত যাওয়া এতটা সহজ ছিল না। আর বাঙালী ব্যারিষ্টারের সংখ্যাও দেশে অতি অল্প ছিল। স্বর্গীয় উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় বোধ হয় পালিত মহাশয়ের পূর্ব্বেই ব্যারিষ্টার হইয়া আসেন। স্বর্গীয় মনোমোহন ঘোষ পালিত মহাশয়ের সমকালীয় লোক। কিন্তু মনোমোহন ঘোষ বা উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় আপন আপন ব্যবসায়ে যে প্রতিপত্তি লাভ করিয়াছিলেন, পালিত মহাশয় তাহা করেন নাই। অথচ পালিত মহাশয়ের শক্তিসাধ্য যে ইঁহাদের অপেক্ষা বড় বেশি হীন ছিল, এমন কথা কিছুতে বলা যায় না। বরং বুদ্ধির তীক্ষ্ণতায় পালিত মহাশয়

ইঁহাদের অপেক্ষা কতকটা শ্রেষ্ঠ ছিলেন বলিয়া মনে হয়। কিন্তু এ জগতে সর্ব্বত্র একটা অদ্ভুত ক্ষতিপূরণের নিয়ম প্রতিষ্ঠিত আছে। বিধাতা যাহাকে একদিকে কিছু বেশি দান করেন, অন্যদিকে সেই আতিশয্যের "পাষাণ ভাঙ্গিবার" জন্যই বা বুঝি, তাহাকে কিছু খাট করিয়াও রাখেন। একটু তলাইয়া দেখিলে এটা বুঝিতে পারা যায়। তীক্ষ্ণ বুদ্ধি যার থাকে, ধীরতা তার তেমন থাকে না। সহজে যে জটিল বিষয় ধরিতে বা বুঝিতে পারে, গভীর বিষয়ে দীর্ঘকাল ধরিয়া মনোনিবেশ করিবার প্রবৃত্তি ও অভ্যাস তার প্রায় দেখা যায় না। মেধা ও শ্রমশীলতা ক্বচিৎ একসঙ্গে বাস করে। পালিত মহাশয়ের তীক্ষ্ণ মেধাই বোধ হয় কিয়ৎ পরিমাণে তাঁর ব্যবসায়ে অনন্যসাধারণ কৃতিত্ব লাভের অন্তরায় হইয়াছিল। আর এইজন্য তিনি অধিকাংশ সময় ফৌজদারী মামলাতেই নিযুক্ত হইতেন। ফৌজদারী মামলায় এক সময়ে বাঙালী ব্যারিষ্টারদিগের মধ্যে শ্রীযুক্ত তারকনাথ পালিত মহাশয়ের মতন এমন সুদক্ষ লোক আর কেহ ছিলেন না বলিলেও হয়। মনোমোহন ঘোষ মহাশয়ের প্রতিপত্তি কতকটা বেশি ছিল. সত্য, কিন্তু ঘোষ মহাশয় কেবল আপনার ব্যবহারকুশলতা গুণে এই প্রতিপত্তি লাভ করিয়াছিলেন কি না, বলা যায় না। ঘোষ মহাশয়ের যে কর্ম্মকুশলতা, যে লোকরঞ্জন শক্তি, যে ধৈর্য্য ও স্থৈর্য্য ছিল, সে সকল গুণ সে মাত্রায় পালিত মহায়ের থাকিলে, তিনি কোনো অংশে যে ঘোষ মহাশয়ের অপেক্ষা অল্প খ্যাতি পাইতেন, এমন মনে হয় না। কিন্তু বিধাতার রাজ্যে এ সকল 'যদি'র স্থান নাই। তাঁহার নিরপেক্ষ বিচারে আমাদের প্রত্যেককে আমাদের উপযোগী শক্তিসাধ্য দান করিয়া থাকে। একদিকে কাহাকে একটু কিছু বেশি দিলে আর একদিকে একটু কাটিয়া ছাটিয়া সমান করিয়া দেয়। ঘোষ মহাশয়ের যাহা ছিল পালিত মহাশয়ের তাহা ছিল না, আর পালিত মহাশয়ের যাহা আছে,

ঘোষ মহাশয় তাহা পান নাই; এইরূপ গড়ে মানুষ একটা বিচিত্র ক্ষমতা লাভ করিয়া থাকে।

শ্রীযুক্ত তারকনাথ পালিতের অনেক শক্তিসাধ্য আছে—যে সকল শক্তিসাধ্য থাকিলে লোকে ব্যবহারজীবী ব্যবসায়ে কৃতিত্ব লাভ করে, পালিত মহাশয়ের তাহা বিলক্ষণ ছিল। আর যে সুযোগ পাইলে এ সকল শক্তিসাধ্য সফলতা লাভ করিয়া থাকে, পালিত মহাশয়ের ভাগ্যে যে সুযোগও যে জুটে নাই, এমন বলা যায় না। কিন্তু তাঁর প্রকৃতির মধ্যে এমন একটা কিছু আছে যাহাতে এ সকল শক্তি এবং সুযোগ সত্ত্বেও তিনি আপনার ব্যবসায়ে সর্ব্বোচ্চ স্থান অধিকার করিতে পারেন নাই। লোকে সচরাচর ব্যবহার ব্যবসায়কে স্বাধীন ব্যবসায় বলিয়া থাকে বটে; কিন্তু এখানেও যে স্বাধীনতার খুব আদর থাকে বা প্রতিষ্ঠা সম্ভব এমন বলা যায় না। উকিল ব্যারিষ্টারকে আদালতের মুখ চাহিয়া এবং হাকিমের মর্জ্জি বুঝিয়া চলিতে হয়। না পারিলে ব্যবসায় চলা ভার হইয়া উঠে। আর অনন্যসাধারণ আইন-জ্ঞান বা কর্ম্মকুশলতা গুণে ব্যবসায় চালাইতে পারিলেও সকল সময়ে সম-ব্যবসায়ীদের মধ্যে সর্ব্বোচ্চস্থান অধিকার করা সম্ভব হয় না। পালিত মহাশয় চিরদিন অতিশয় স্বাধীনচেতা লোক বলিয়া পরিচিত ছিলেন। লোকের মুখ চাহিয়া চলিবার কৌশলটী তিনি কখনও শিক্ষা করেন নাই। যে নম্রতা থাকিলে এ শিক্ষা সহজ হয়, পালিত মহাশয়ের প্রকৃতিতে তাহা নাই। খাতির কাহাকে বলে তিনি তাহা জানেন না। চক্ষুলজ্জা বস্তুটাও তাঁর আছে বলিয়া মনে হয় না। আর এ সকল যে উকীল ব্যারিষ্টারের নাই, তাঁর পক্ষে আপনার ব্যবসায়ে উচ্চতম সোপানে আরোহণ করা আদৌ সম্ভবে না। পালিত মহাশয়ের প্রকৃতি একটু রুক্ষ। মনে হয় যেন সহজেই তিনি উত্তেজিত হইয়া পড়েন। সত্যং ব্রুয়াৎ প্রিয়ং ব্রুয়াৎ, মা ব্রুয়াৎ সত্যমপ্রিয়ং—

মহাভারতের এই সমীচীন নীতি অনুসরণ করিয়া চলা তাঁর পক্ষে অসম্ভব বলিয়া বোধ হয়। মোলায়েম করিয়া কথা বলার অভ্যাসটা তিনি কখনও লাভ করেন নাই। আর এই জন্য এত শক্তি সাধ্য থাকিতেও তিনি আপনার ব্যবসায়ে যথাযোগ্য উন্নতি লাভ করিতে সক্ষম হন নাই।

আর ঠিক এই কারণে দেশের তথাকথিত জনহিতকর কর্ম্মেও পালিত মহাশয় এ পর্য্যন্ত নেতৃ-পদ প্রাপ্ত হন নাই। এ আকাঙ্ক্ষাও যে তাঁর কখনও ছিল এরূপ মনে হয় না। স্বর্গীয় উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় জীবনের শেষ ভাগে, আর মনোমোহন ঘোষ মহাশয় আযৌবন দেশহিতকর অনুষ্ঠানে লিপ্ত ছিলেন। মনোমোহন ঘোষ বাল্যাবধি লোকমত গঠন করিয়া আসিয়াছিলেন। বিলাত যাইবার পূর্ব্বে, যখন তিনি অজাতশ্মশ্রু যুবকমাত্র, তখন "ইণ্ডিয়ান মিরার" (Indian Mirror) পত্রের সম্পাদকীয় ভার বহন করিয়াছিলেন। "ইণ্ডিয়ান মিরার" তখন সাপ্তাহিক ছিল; তার বহুকাল পরে দৈনিক আকারে পরিণত হয়। কিন্তু সে কালে একখানা ইংরেজি সাপ্তাহিক পত্র পরিচালনাও সামান্য ব্যাপার ছিল না। বিশেষতঃ "ইণ্ডিয়ান মিরার" তখন নবোদিত ব্রাহ্ম-সমাজের মুখপত্র ছিল। কেশবচন্দ্র বক্তৃতামঞ্চে যে সুর জাগাইতেছিলেন, ইণ্ডিয়ান মিরারের স্তম্ভে সেই সুরই ভাঁজিতে হইত। ইহাতে একদিকে মনোমোহনের শক্তিসাধ্যের ও অন্যদিকে লোক হিতব্রতে তাঁর কি যে গভীর অনুরাগ ছিল তার বিলক্ষণ পরিচয় পাওয়া যায়। মনোমোহন এইরূপে প্রথম যৌবনাবধি লোকনায়কের পদ গ্রহণ করিয়াছিলেন। এই উচ্চাভিলাষ আমরণ পর্য্যন্ত তাঁহার অন্তরে জাগরূক ছিল। কিন্তু পালিত মহাশয়ের মধ্যে এ বস্তুটা কখনও দেখা গিয়াছে কি না সন্দেহ। যে সকল সরঞ্জাম থাকিলে লোকে জন-নায়কের পদলাভ করিতে পারে, পালিত মহাশয়ের সে সকল সরঞ্জাম

কখনও ছিল বলিয়া বোধ হয় না। যেমন ব্যবহার ব্যবসায়ে হাকিমের মুখ চাহিয়া কথা বলিতে হয়, সেইরূপ জননেতৃত্ব লাভ করিতে হইলে অনেক সময় জনগণের মন যোগাইয়া চলা আবশ্যক হয়। যাঁহারা অনন্যসাধারণ বাগ্মিতাশক্তি বা সাহিত্য প্রতিভার গুণে প্রথমে অগঠিত লোকমতকে প্রবুদ্ধ ও গঠিত করিয়া সেই সংহত জনশক্তির অগ্রণীরূপে লোকনায়কের পদ লাভ করেন, তাঁহাদের পক্ষে এরূপভাবে লোকমতের অনুবর্ত্তিতা না করিয়াও সেই পদ রক্ষা করা সম্ভব হইতে পারে। কিন্তু যাঁহাদের এ শক্তি নাই, তাঁহাদের পক্ষে লোকমণ্ডলীর মুখাপেক্ষী হইয়া না চলিতে পারিলে, আধুনিক দেশহিতকর অনুষ্ঠানাদিতে অগ্রণীদলভুক্ত হওয়ার সম্ভাবনা অল্প। আমাদের দেশে এ পর্য্যন্ত যাঁহারা লোকনেতৃত্ব লাভ করিয়াছেন, একদিকে স্বর্গীয় কেশবচন্দ্র সেন ও অন্য দিকে কিয়ৎ পরিমাণে শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ভিন্ন আর প্রায় সকলকেই স্বল্পবিস্তর লোকের মন যোগাইয়া চলিতে হইয়াছে। আর সুরেন্দ্রনাথও এক সময়ে যতটা স্বাধীন ছিলেন, পরে সে স্বাধীনতা ততটা রক্ষা করিতে পারেন নাই। কিন্তু যে সকল গুণ থাকিলে লোকে এরূপ ভাবে পদ ও প্রতিপত্তির লোভে আপনাকে চাপিয়া রাখিতে পারে, শ্রীযুক্ত তারকনাথ পালিত মহাশয়ের প্রকৃতিতে সে সকল গুণ নাই। যে স্বাধীন-চিন্তার জন্য তিনি আপনার ব্যবসায়ের চূড়ায় উঠিতে পারেন নাই, সেই স্বাধীন-চিন্তার জন্য তিনি আমাদের আধুনিক সমাজ সংস্কারের বা রাষ্ট্রীয় কর্ম্মীদলের নেতৃত্ব লাভ করিতে পারেন নাই। এরূপ কোনো আকাঙ্ক্ষা তাঁর মধ্যে কখনও জাগিয়াছে কিনা সন্দেহ। অথচ পালিত মহাশয় নিজের পরিবারে আর দশজন বিলাত প্রত্যাগত বাঙ্গালী হিন্দুর মতন আধুনিক সমাজ-সংস্কারের আদর্শের অনুসরণ করিয়া চলিয়াছেন, কিন্তু কখনও এ সকল লইয়া একটা হুজুগ করেন নাই। রাষ্ট্রীয় আন্দোলন আলোচনাতেও তিনি এইরূপেই যোগ দিয়া আসিয়াছেন;

প্রয়োজন মত কংগ্রেসের সাহায্যে যথাসাধ্য অর্থ দান করিয়াছেন। তাঁর সমশ্রেণীর আর দশজনে যেমন এ সকল ব্যাপারে অর্থ সাহায্য করিয়াছেন, পালিত মহাশয়ও সেরূপ করিয়াছেন। কিন্তু কখনও এ সকল দানের জন্য কংগ্রেসের রঙ্গমঞ্চে আরোহণ করিবার লিপ্সা তাঁর মধ্যে দেখিতে পাওয়া যায় নাই।

ফলতঃ এরূপ নেতৃত্বলাভের যোগ্যতাও তাঁর নাই; কিন্তু পালিত মহাশয়ের সর্ব্বাপেক্ষা বেশী প্রশংসার কথা এই যে, তিনি আপনার ঠিক ওজনটা জানেন। তিনি কি করিতে পারেন ও কি করিতে পারেন না, ইহা যেমন পরিষ্কাররূপে জানেন, তাঁর সমশ্রেণীর লোকেরা অনেকে তাহা জানেন না। এই জন্য যাহার যে কার্য্যের শক্তি ও সরঞ্জাম নাই, সেও পদের বা ধনের জোরে সে কার্য্যে কেবল হাত দেয় যে তাহা নহে, একেবারে নেতৃত্ব পদে যাইয়া চড়িয়া বসিতে চাহে। বাংলা ভাষায় ইহাকেই বোধ হয় হাম্বা বলে। এই বস্তু হইতে ইংরেজির হাম্বাগিজমের (Humbugism এর) উৎপত্তি হয়। যার প্রকৃতির ভিতরে এই বাংলা হাম্বা নাই, তার পক্ষে ইংরেজি হাম্বাগিজম করিবার কোনো প্রয়োজন উপস্থিত হয় না। যার যে শক্তি নাই, সে সেই কাজ করিতে গেলে হাম্বাগ (Humbug) হইয়া উঠে। যার প্রকৃতিগত আস্তিক্য বুদ্ধি নাই যে যদি ধার্ম্মিকের আসনে যাইয়া বসিবার জন্য লালায়িত হয়; যার বাক্‌শক্তি নাই সে যদি করতালি লাভের লোভে বক্তৃতামঞ্চে যাইয়া দাঁড়াইতে চাহে; যার বিনয় স্বভাবসিদ্ধ নয় সে যদি বিনয়ীর যশোলিপ্সায় এই মহৎ গুণের অভিনয় করিতে ব্যস্ত হয়; যার বুদ্ধি ও বিদ্যা নাই, আছে কেবল ধনের উত্তাপ, সে যদি লোকমত পরিচালনার জন্য জননেতৃত্ব দাবী করিতে আরম্ভ করে;—তাহা হইলে তার পক্ষে এই হাম্বার জন্য হাম্বাগ্ না সাজা অসম্ভব ও অসাধ্য হইয়া দাঁড়ায়। পালিত মহাশয়ের মধ্যে এরূপ কোন হাম্বা

নাই বলিয়া, তিনি এই হুজুগের যুগেও এ পর্য্যন্ত হাঘাগ্ হইয়া উঠে নাই।

তাঁর রুক্ষ স্বভাবের জন্য পালিত মহাশয় নিজের ব্যবসায়ে যেমন অনন্যসাধারণ কৃতিত্ব লাভ করিতে পারেন নাই, সেইরূপ আমাদের সামাজিক বা রাষ্ট্রীয় কর্ম্মজীবনেও কোনও প্রকারের নেতৃত্ব মর্য্যাদা প্রাপ্ত হন নাই। আর এই জন্য তাঁর মেধার বা চরিত্রের প্রভাব আমাদের শিক্ষিত সাম্প্রদায়ের মনোরাজ্যে কোনো প্রকারের আধিপত্য লাভ করে নাই। ফলতঃ ইংরাজিতে যাহাকে public man বলে, শ্রীযুক্ত তারকনাথ পালিত সে জাতীয় জীব নহেন। তাঁর প্রকৃতির মধ্যে এইরূপে লোক-নেতৃত্ব লাভ করিবার কোনও উপকরণ নাই। অন্যদিকে ব্যক্তিগত জীবনে, আপনার বন্ধুবান্ধবদিগের মধ্যে, আশৈশব তিনি অশেষ প্রভুত্ব ভোগ করিয়া আসিয়াছেন। অকৃত্রিম বন্ধুবাৎসল্য তাঁর চরিত্রের একটা বিশেষ লক্ষণ বলিয়া বহুকালাবধি জানা গিয়াছে। আর আপনার অন্তরঙ্গ বন্ধুবান্ধবদিগের উপরে তাঁর একটা মোহিনী-শক্তিরও পরিচয় অনেক পাওয়া গিয়াছে। ইঁহারা পালিত মহাশয়ের সকল প্রকারের ত্রুটী দুর্ব্বলতা উপেক্ষা করিয়া চিরদিন তাঁর মুখাপেক্ষী হইয়া চলিয়াছেন। একবার যে তাঁহার বন্ধুতা লাভ করিয়াছে চিরদিন পালিত মহাশয় প্রাণপণে তাঁহার প্রতি সুহৃদ্জনোচিত সর্ব্ববিধ কর্ত্তব্য পালন করিয়া আসিয়াছেন। অন্য পক্ষে তাঁহার শত্রুতা যে একবার করিয়াছে বা তাঁহার বন্ধুবান্ধবদিগের কোনো প্রকারের অনিষ্টের চেষ্টাতে যে একবার লিপ্ত হইয়াছে, শ্রীযুক্ত তারকনাথ পালিত জীবনে কখনও তাহাকে ক্ষমা করিতে পারেন নাই। এই কারণে তাঁহার বন্ধুর সংখ্যা অল্প, শত্রুর সংখ্যা বেশী হইয়া গিয়াছে। কিন্তু তাঁহার শত্রু বা অসম্পর্কিত লোকের প্রতি পালিত মহাশয় কখনও উদার ও কোমল ব্যবহার করিতে পারেন নাই বলিয়া তাঁহার প্রাণটা যে খুব

কঠোর এমন মনে করা সঙ্গত হইবে না। কারণ এই কঠোরতার সঙ্গে সঙ্গে তাঁহার কোমল চিত্ততার অনেক পরিচয় পাওয়া গিয়াছে। একদিকে যেমন পালিত মহাশয়কে নিরতিশয় কঠোর প্রকৃতির বলিয়া মনে হয়, অন্যদিকে সময় সময় তাঁহার সেইরূপ অসাধারণ কোমলতারও প্রমাণ পাওয়া গিয়াছে। আপনার বন্ধুবান্ধবদিগের সম্বন্ধেই যে তিনি নিরতিশয় কোমল-চিত্ততার প্রমাণ দিয়াছেন, তাহা নহে; কখনও কখনও নিতান্ত নিঃসম্পর্কিত লোকদিগের প্রতি গভীর ও উচ্ছ্বসিত সহানুভূতিতে তাঁহার চক্ষে দরবিগলিত ধারা প্রবাহিত হইতে দেখা গিয়াছে। জাতীয় শিক্ষাপরিষদের প্রতিষ্ঠার দিনে আমরা স্বচক্ষে ইহার প্রমাণ পাইয়াছিলাম। সেই দিন একটী যুবকের করুণ প্রার্থনা শুনিয়া পালিত মহাশয় কাঁদিয়া ফেলিয়াছিলেন, অথচ আমাদের মধ্যে আর কাহারও সে জন্য অশ্রুপাত হয় নাই। পালিত মহাশয়ের আপাত কঠোরতা ও রুক্ষ স্বভাবের সঙ্গে সেই ভাবোচ্ছ্বাসের যতটা অসঙ্গতি আছে বলিয়া মনে হইতে পারে, ফলতঃ ততটা অসঙ্গতি এ দু'য়ের মধ্যে নাই। দুই-ই ভাবুকতার লক্ষণ। যাঁহারা অতি সহজে ক্রুদ্ধ হইয়া উঠেন, তাঁহারা যে বস্তুতঃই অতিশয় নির্ম্মম প্রকৃতির লোক, তাহা নহে। প্রকৃত নির্ম্মম লোকেরা লোকের সর্ব্বনাশ করিতে পারে, কিন্তু হঠাৎ কাহারো উপরে চটিয়া যায় না। যাঁহাদের প্রাণ নিরতিশয় কোমল তাঁহারাই একদিকে সহজে ক্রোধের বশবর্ত্তী হন, আর অন্যদিকে স্নেহমমতার আবেগেও আত্মহারা হইয়া যান। এ বস্তুটী অনেক লোকহিতব্রত মহাপুরুষের মধ্যেও দেখা গিয়াছে। পুণ্যশ্লোক বিদ্যাসাগর মহাশয়ের চরিত্রে ইহা দেখিয়াছি। বিদ্যাসাগর যেমন সহজে চটিয়া যাইতেন, সেইরূপ অতি সহজে আবার গলিয়া যাইতেন। ফলতঃ কোনও কোনও বিষয়ে পালিত মহাশয় বিদ্যাসাগর-চরিত্রকে স্মরণ করাইয়া থাকেন। অবশ্য দুজনাকে এক নিক্তিতে তৌল করা চলে না।

বিদ্যাসাগর মহাশয়ের দেবত্ব পালিত মহাশয়ের মধ্যে সব দেখা যায় নাই; কিন্তু বিদ্যাসাগর মহাশয়ের মানুষী ভাবগুলি অনেক সময় পালিত মহাশয়ের মধ্যেও দেখা গিয়াছে। বিদ্যাসাগর মহাশয় অতিশয় স্বাধীনচেতা মহাপুরুষ ছিলেন; পালিত মহাশয়ের স্বাধীন-চিত্ততাও লোকপ্রসিদ্ধ। বিদ্যাসাগর মহাশয় কাহারও মুখ চাহিয়া কথা কহিতে পারিতেন না; পালিত মহাশয়ও তাহা পারেন নাই। বিদ্যাসাগর মহাশয়ের কোমল-চিত্ততাও কিয়ৎ পরিমাণে পালিত মহাশয়ের মধ্যে পাওয়া যায়। তবে ব্রহ্মণ্যপ্রকৃতিসুলভ যে নিতান্ত নির্লোভ ভাব বিদ্যাসাগর মহাশয়কে একটা বড় করিয়াছিল, রজত-প্রধান সভ্যতার আদর্শে অভিভূত, ব্যবহারজীবী পালিত মহাশয়ের মধ্যে সে নির্লোভ ও সে ত্যাগের প্রমাণ কেহ কখনও অন্বেষণ করিতে যায় নাই, কেহ কখনও পায়ও নাই আর শেষজীবনে পালিত মহাশয় যে ত্যাগের দৃষ্টান্ত প্রদর্শন করিয়াছেন, তাহাও বিদ্যাসাগরের জীবনব্যাপী ত্যাগের সমজাতীয় বস্তু নহে। এ ত্যাগেও বিলাতী গন্ধ আছে, বিদ্যাসাগরের ত্যাগে সাত্ত্বিকতাপ্রধান ব্রাহ্মণ্য আভা দেখা যাইত। কিন্তু এ পার্থক্য সত্ত্বেও, বাংলার আধুনিক শিক্ষার ইতিহাসে উভয়েই অক্ষয় কীর্ত্তি স্থাপন করিয়াছেন। আর পালিত মহাশয় জীবনের সন্ধ্যাকালে এইরূপ ভাবে আপনার যথাসর্ব্বস্ব স্বদেশী যুবকগণের শিক্ষার সুব্যবস্থা করিবার জন্য দান করিয়া, বাংলার আধুনিক সমাজের ইতিহাসে, বিদ্যাসাগর মহাশয়ের সহিত একাসনে নহে, কিন্তু একই মন্দিরে, অক্ষয় কীর্ত্তি অর্জ্জন করিয়াছেন।



# সাহিত্য সম্মেলন

যাঁহারা মনে করেন এই ক' বছরের স্বদেশী আন্দোলন ও আলোচনা একেবারে বিফলে গিয়াছে, তাঁরা আমাদের সাহিত্য সম্মেলনগুলিতে একবার উপস্থিত হইলে আপনাদের ভুলটা সহজেই বুঝিতে পারিবেন।

স্বদেশী কাহাকে বলে? কাপড় ও চিনি লইয়া যে স্বদেশী—তাহা বাহিরের ব্যাপার মাত্র। বিলাতী কাপড় জন্মে পরে নাই, বিদেশী চিনি জন্মে ছোঁয় নাই, এমন হাজার হাজার লোক ভারতবর্ষের সর্ব্বত্র আছে। তাই বলিয়া কি তারা স্বদেশী?

রাষ্ট্রীয় আন্দোলন আলোচনা লইয়া যে স্বদেশী তাহাও বাহিরের কথা। এ সকল আন্দোলন আলোচনা এদেশে ত্রিশ চল্লিশ বৎসর ধরিয়া চলিয়া আসিয়াছে। কিন্তু ইতিপূর্ব্বে কন্‌গ্রেসে বা কন্‌ফারেন্সে, কোথাও তো স্বদেশী বলিতে এই কয় বৎসরে আমরা যে বস্তুকে জানিয়াছি ও চিনিয়াছি, তার গন্ধও পাই নাই।

স্বাধীনতার আকাঙ্ক্ষাও এদেশে বহুদিন জাগিয়াছে। রঙ্গলাল, হেমচন্দ্র, নবীনচন্দ্র, বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ এঁরা বহুদিন নানাভাবে, নানা রাগে, এই সুর ভাঁজিয়াছেন। কিন্তু পূর্ব্বে ইঁহাদের এ সকল উদ্দীপনাতে "স্বদেশী"তো মিশিয়া থাকে নাই!

চীন ব্রহ্মদেশ অসভ্য জাপান,
তারাও স্বাধীন, তারাও প্রধান,
দাসত্ব করিতে করে হেয় জ্ঞান,
ভারত শুধুই ঘুমায়ে রয়?

হেমচন্দ্র বহুদিন একথা বলিয়াছিলেন। আমরাও বহুদিন আগে

ধরিয়া, এ গান গাহিয়াছি ও তার মাদকতায় ভোর হইয়া কত না স্বপ্ন দেখিয়াছি, কত না খেলিয়াছি। কিন্তু স্বদেশী তো কখনও ছিলাম না। স্বাধীনতা তখন আমাদের বুদ্ধিতে কেবলমাত্র অনধীনতার নামান্তর ছিল। এই স্বাধীনতা বস্তু আমাদের নহে, অপরের। ইহা স্বদেশী নয়, বিদেশী। হেমচন্দ্র ও নবীনচন্দ্র, বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথ সকলেই এক সময়ে এই স্বাধীনতার পুরোহিত ছিলেন। তাঁরা যে কাজ করিয়াছেন, তার দাম আছে, তার মর্য্যাদা আছে। সে জন্য বাংলা দেশ চিরকাল তাঁহাদিগকে কৃতজ্ঞতা ও ভক্তি দান করিবে। কিন্তু অনধীনতা আর স্বদেশী এক নহে। স্বদেশী ভাবাত্মক বস্তু, অনধীনতা অভাবাত্মক। স্বদেশী আপনাকে পেতে চায়, অনধীনতা পরের হাত হইতে আপনাকে ছাড়াইতে চায়।

আমরা বহুকাল ইংরেজের ও য়ুরোপের হাত হইতে আপনাদের ছাড়াইবার জন্য লালায়িত হইয়াছিলাম। কিন্তু ইংরেজের অনুকরণ ও য়ুরোপের অনুকরণ করিতে কখন ছাড়ি নাই। আমরা ইংরেজের গুণ লাভ করিয়া ইংরেজের সমকক্ষ হইয়া, তার অধীনতা হইতে মুক্তি পাইবার জন্য চেষ্টা করিতেছিলাম। য়ুরোপের সভ্যতা ও সাধনাকে আয়ত্ত করিয়া, য়ুরোপের নিজের অস্ত্রে য়ুরোপকে জয় করিব ভাবিয়াছিলাম। এ পক্ষে যে আমাদের নিজেদের "স্ব"কে খুঁজিয়া পাওয়া যায় না, এ জ্ঞান আমাদের তখনও জন্মায় নাই; এখনি যে সকলের জন্মিয়াছে, তাহা নহে। আমরা যে ইংরেজ নহি, আমরা ভারতবাসী, আমরা বাঙ্গালী; ইংরেজের মত হইলে আমরা আমাদের "স্ব"কে হারাইব; এই "স্ব"কে যদি হারাই তবে স্বাধীনতাও যে পরাধীনতা হইবে; কারণ "স্ব"ই যদি পর, যদি ইংরেজ বা য়ুরোপীয় হইয়া গেল, তবে স্বাধীনতা আর "স্ব"এর অধীনতা রহিল না, ইংরেজের বা য়ুরোপের অধীনতা হইয়া পড়িল। এ সকল কথা আমরা বহুকাল বুঝি নাই।

এ চতুরালী কাপুরুষতার প্রমাণ নহে, জীবনশক্তিরই লক্ষণ। জীবনসংগ্রামে যে একদিন এ জীব জয়লাভ করিবে, ইহা তাহারই নিদর্শন।

এই সাহিত্য সম্মেলনগুলিতে আমাদের সমাজে যে নূতন প্রাণ জাগিয়াছে, আর ইহা যে জীবন-সংগ্রামে একদিন জয়লাভ করিবেই করিবে, তাহার প্রমাণ পরিচয় পাইতেছি। স্বদেশীর রাষ্ট্রীয় আস্ফালনটা বর্জ্জন করিয়া সাহিত্য-সম্মেলন এসময়ে দেশের ভালই করিয়াছেন, মন্দ করেন নাই। নূতন জাতীয় জীবনে, নবপ্রবুদ্ধ জাতীয় শক্তি, নবোন্মেষিত স্বজাতিভক্তিটাকে বাঁচাইয়া রাখাই এখনকার প্রধান কর্ত্তব্য। আর এ শিশু যদি বসুদেব পুত্র বলিয়া পরিচিত না হইয়া, নন্দসুত বলিয়াই জগতে জাহির হয়, তাতেই বা ক্ষতি কি? বরং এই দিকেই সকলের চেষ্টা এবং আগ্রহ থাকাই তো বেশী আবশ্যক। রাষ্ট্রনীতি বর্জ্জন করাই তো এক্ষেত্রে কর্ত্তব্য। ফলতঃ সাহিত্যের উদার রত্নবেদীতে বাগ্দেবীরই অধিষ্ঠান হয়, রণরঙ্গিনীর ভৈরবী-নৃত্যকলার অভিনয়ের স্থান তো এ নহে। রস সাহিত্যের প্রাণ; আর প্রেম রসের সেরা। সাহিত্য-সম্মিলন প্রেমের বাঁশীই বাজাইবে, বিরোধের ভেরী তো সেখানে বাজিতে পারে না। সাহিত্যের লক্ষ্য বিজ্ঞান। যে অর্থে বিজ্ঞানকে ব্রহ্ম বলে, সাহিত্যের লক্ষ্য সেই বিজ্ঞান। যে বিশিষ্ট জ্ঞানেতে বহুত্বের মধ্যে একত্বের, ভেদের মধ্যে অভেদের প্রতিষ্ঠা হয়, সাহিত্যের বিষয় সেই বিজ্ঞান বস্তু। সাহিত্যের লক্ষ্য সন্ধি ও সামঞ্জস্য; বিচ্ছেদ ও সংগ্রাম নহে। যে সাহিত্য জ্ঞানের, ভাবের, কর্ম্মের সর্ব্ব বিষয়ের আপাত ও আকস্মিক বিরোধ সকলকে, তাহাদের প্রকৃতিগত নিত্য মিলনের ভূমিতে তুলিয়া নিতে পারে না, সে সাহিত্য শ্রেষ্ঠ সাহিত্য হয় না। আদর্শ সাহিত্যে মিলনের, সন্ধির, সামঞ্জস্যের সন্ধানেই সর্ব্বদা ফিরে। ইহাই তার স্বরূপ লক্ষণ। সুতরাং

দেশে যখন চারিদিকে একটা বিকট প্রলয়ঙ্কর বিদ্বেষ ও বিরোধ জাগিয়া লোকচিত্তকে বিক্ষিপ্ত করিয়া তুলিতেছিল, তখন বাংলার সাহিত্যিকগণ সাহিত্য সম্মিলনের এই মধুর মিলনক্ষেত্রকে গড়িয়া তুলিয়া দেশের কি যে কল্যাণ সাধন করিয়াছেন, তার ইয়ত্তা করা যায় না।

*    *    *    *

এবারে চট্টগ্রাম সাহিত্য-সম্মেলনে যাইয়া এই মিলনের দৃশ্য দেখিয়া বড় আনন্দলাভ করিয়াছি। ইহার পূর্ব্বে আরো দু চারিবার চট্টলে গিয়াছি। ব্রাহ্মসমাজের ধর্ম্ম প্রচার ব্যপদেশে একবার যাই—কিন্তু সকল দেশ তো ব্রাহ্মসমাজভুক্ত ছিল না, সকলে ব্রাহ্মসমাজকে যে ভালবাসিতেন তাহাও নহে। ব্রাহ্মসমাজের লোকেরাও সকলে এক সম্প্রদায়ের নহেন, কেহ সাধারণী, কেহ নববিধানী, সুতরাং তখন সমগ্র চট্টলের সম্মিলিত প্রাণবস্তুর সাক্ষাৎকার লাভ করিতে পারি নাই। তার পর স্বদেশী আন্দোলনের সময় দুই বার চট্টলে গিয়াছিলাম। কিন্তু তখনও বিরোধের সুরই জাগিয়াছিল। হিন্দু একদিকে, মুসলমান একদিকে। "মডারেট" একদিকে, "একষ্ট্রীমিষ্ট" আর এক দিকে। সরকারী কর্ম্মচারীর দল এক দিকে, আর স্বদেশী সেবকমণ্ডলী আর এক দিকে। প্রাণের কথা যাহাই হউক না কেন,—আর সকলের প্রাণের কথাও যে এক ছিল, তাহাও বলা যায় না—কিন্তু বাহিরে, কাজকর্ম্মে, আলাপ আত্মীয়তায়, আদর অভ্যর্থনায় সকলকে পাই নাই। এবারে সাহিত্য সম্মিলনে সকলকে এক-ক্ষেত্রে, এক যজ্ঞে, এক ব্রতে, এক আরাধনায়, এক তপস্যায় সমবেত দেখিতে পাইলাম। একি কম কথা। "বয়কট" "স্বরাজ", "সংস্কার", "স্বাধীনতা" এ সকল দূরের কথা, বাহিরের কথা, ডালপালার কথা। গোড়ার কথাটা মিলন। মূল বিষয়টী—সমবেত হইয়া মাতৃসেবার অবসর ও আয়োজন। এক সাহিত্যক্ষেত্র ভিন্ন আর

কোথাও এরূপ সমবেত সাধনার অবসর নাই। কেবল আজিকালিই যে নাই, তাহা নহে; কোনো দিনই ছিল না। গবর্ণমেণ্ট সভাসমিতি বন্ধ করিয়া যে এ অবসর নষ্ট করিয়াছেন, তাহাও নহে; যখন সভা-সমিতি করিবার অবাধ অধিকার ছিল, তখনও বেসরকারী উকীল বা ব্যবসায়ীদের সঙ্গে একযোগে সরকারী কর্ম্মচারীগণ কোনো স্বাদেশিক কর্ম্মচেষ্টা করিতে পারিতেন না। তাঁরা কংগ্রেস বা কন্‌ফারেন্সে যাইতে পারিতেন না। সাহিত্যে তাঁরাও সকলের সঙ্গে মিলিবার অবাধ অবসর পাইয়াছেন। এই জন্য পুরাতন স্বদেশী আন্দোলন অপেক্ষা একদিক দিয়া এই সাহিত্য সম্মেলনগুলিকে বেশী উপকারী বলিয়া মনে করি। এখানে একটা সার্ব্বজনীন মিলনভূমি গড়িয়া উঠিতেছে। ধর্ম্মসংস্কারে সমাজসংস্কারে, রাষ্ট্রীয় আন্দোলনে, কোথাও ইতিপূর্ব্বে যে মিলনমন্দির তুলিবার ঐকান্তিক আগ্রহ সত্ত্বেও আমরা গড়িয়া তুলিতে পারি নাই, এই সাহিত্য সম্মেলনে তাহাই গড়িয়া উঠিতেছে দেখিয়া, কে না উৎসাহিত, কে না আনন্দিত হইবে?

সাহিত্য সম্মিলনী যেমন একটা বিশাল মিলনমন্দির গড়িয়া তুলিতেছে, সেইরূপ একটা উচ্চতর সাম্যতন্ত্রের প্রতিষ্ঠা করিতেছে। এখানে সকলে সমান, ছোট বড় ভেদ নাই। এখানে মতভেদ আছে, দলাদলি নাই। এখানে মর্য্যাদার দাবী কেবল এক—বিদ্যার; আর এ বিদ্যাও সেই বিদ্যা যাহা বিনয় দান করিয়া থাকে। এমন বিনয়ের ভাব, এদেশে কি বিদেশে, কোথাও কোনো সভাসমিতিতে কখনও দেখি নাই। যাদের বিনয়ের অভাব দেখা গিয়াছে তাহাদিগের আব্দার আস্ফালন সদস্যগণ আমোদ করিয়া, সহ্য করিয়াছেন; কখনও বিরক্তি সহকারে দমন করিতে যান নাই। কন্‌গ্রেস ও কন্‌ফারেন্সে ঘুরিয়া ঘুরিয়া জন্মটাই তো একরূপ কাটাইয়াছি; কিন্তু সেখানে যে টাকার উত্তাপ, পদের গুরুভার, নেতৃত্বের নির্য্যাতন প্রত্যক্ষ করিয়াছি;—

চট্টগ্রামের সাহিত্য সম্মেলনে ধনী ও পদস্থ লোক অনেকে ছিলেন, সম্মিলনীর কর্ম্মক্ষেত্রে নেতৃত্বভার প্রাপ্ত পণ্ডিত লোকও ছিলেন, কিন্তু কাহারও মধ্যে সে সকল তমঃ ও অহঙ্কার দেখিতে পাই নাই। এবারে এখানে যাইয়া বুঝিলাম, এতদিনে দেশে সত্যই বিদ্যা ও পাণ্ডিত্য জন্মাইতে আরম্ভ করিয়াছে। এখানে মৌলিক গবেষণার সঙ্গে প্রখর মেধা ও উভয়ের সঙ্গে অকৃত্রিম বিনয়ের সমাবেশ দেখিতে পাইয়াছি। স্বদেশী মরিয়াছে, দেশের আর কোনও আশা ভরসা নাই বলিয়া যাঁরা হতাশ হইয়া পড়িতেছেন, তাঁরা সাহিত্য সম্মেলনে যাইয়া একটীবার এই অভিনব উদ্দীপনা লাভ করিয়া আসুন, এই অনুরোধ করি।

---

# সাহিত্যে বস্তুতন্ত্রতা

"বঙ্গদর্শনে" রবীন্দ্রনাথের একখানি চরিতালেখ্য লিখিয়াছিলাম। ইহাতে কোনো কোনো দিক দিয়া রবীন্দ্রনাথের সাহিত্য সৃষ্টিতে বস্তুতন্ত্রতার বিশেষ অভাব দেখিতে পাওয়া যায়, এই কথা বলি। এ জন্য রবীন্দ্রনাথের আসন্ন ভক্তগণের কেহ কেহ বড়ই ক্ষুণ্ণ হইয়াছেন দেখিয়া আমিও দুঃখিত হইয়াছি।

কারণ রবীন্দ্রনাথকে কোনো দিকে খাট করা কিছুতেই বাঞ্ছনীয় বলিয়া মনে করি না। রবীন্দ্রনাথের অলোকসামান্য কবিপ্রতিভার দ্বারা বাংলার মুখ উজ্জ্বল হইয়াছে; আধুনিক বাংলা সাহিত্য কোনো কোনো দিকে বিশ্ব-সাহিত্যের সমাজে অতি উচ্চ স্থানে যাইয়া বসিবার অধিকার পাইয়াছে। রবীন্দ্রনাথকে খাট করিলে, ভারতীয় সাধনা ও বাঙ্গালী জাতিকে খাট করা হয়।

কিন্তু সত্যের দ্বারা কেহ যে কখনো খাট হয় বা হইতে পারে, অপরে যাই বলুন না কেন রবীন্দ্রনাথ নিজে কখনো এমন কথা বলিবেন না। আর রবীন্দ্রনাথের সাহিত্য সৃষ্টি সর্ব্বদা যদি বস্তুতন্ত্র নাই হইয়া থাকে, ইহাতে রবীন্দ্রনাথের কোনো দোষের কথাও হয় না। প্রত্যক্ষ অভিজ্ঞতার অভাব হইতেই সাহিত্য সৃষ্টিতে বস্তুতন্ত্রহীনতার উৎপত্তি হয়। কোনো কোনো দিকে যদি তাঁর প্রত্যক্ষ অভিজ্ঞতার অভাব হইয়া থাকে, তার জন্য রবীন্দ্রনাথকে কেহ কোনো মতে দায়ী করিবে না। তিনি যে স্থানে, যে কালে, যে পরিবারে জন্মিয়াছেন, যে সকল বাহিরের অবস্থা ও ব্যবস্থার ভিতর দিয়া বাড়িয়া উঠিয়াছেন, সে সকলই তার জন্য দায়ী। রবীন্দ্রনাথ ইচ্ছা করিয়া এ সকল

অবস্থা ও ব্যবস্থার পরিবর্ত্তন করিতে পারিতেন না। আর এ জগতে সর্ব্বত্রই ছায়াতপের ন্যায় ভাল ও মন্দ, পূর্ণ ও অপূর্ণ মিশিয়া থাকে। রবীন্দ্রনাথের জীবনের বাহ্য ঘটনাপাতেও এ ভাল মন্দের মিশ্রণ রহিয়াছে। এ সকল ঘটনা ও অবস্থাতে কোনো কোনো দিক দিয়া তাঁর অলোক-সামান্য প্রতিভাকে যেমন কতকটা সংকুচিত করিয়াছে, আবার অন্য দিকে সে ক্ষতিপূরণ করিয়াই যেন, তাহাকে বাড়াইয়া এবং ফুটাইয়াও তুলিয়াছে। এ সকল পারিপার্শ্বিক অবস্থার দোষগুণেই রবীন্দ্রনাথ রবীন্দ্রনাথ হইয়াছেন।

রবীন্দ্রনাথের সাহিত্য-সৃষ্টির বস্তুতন্ত্রহীনতা এ সকল পারিপার্শ্বিক অবস্থা ও ব্যবস্থারই ফল। ইহাতে রবীন্দ্র-প্রতিভাকে যে খাট করিয়াছে বা করিতে পারে, এমন কথা বলা যায় না। বস্তুতন্ত্রহীনতা সৃষ্ট বস্তুকেই খাট করে, সৃষ্টিশক্তিকে খাট করে না, বরং কোনো কোনো দিক দিয়া বিচার করিলে, বাড়াইয়াই দেয় বলিয়া বোধ হয়। রবীন্দ্রনাথের কাব্যসৃষ্টির বস্তুতন্ত্রহীনতা তাঁর অলৌকিক কবি প্রতিভার অসাধারণ ঐন্দ্রজালিক প্রভাবেরই সাক্ষ্য দেয়, তার শক্তিহীনতার প্রমাণ প্রদান করে না। বস্তুতন্ত্রহীন বলিয়া কবি প্রতিভার কখনো যে কোনো অগৌরব হয়, এমন মনে করি নাই।

ফলতঃ "বস্তুতন্ত্র" কথাটার প্রকৃত মর্ম্ম না বুঝিয়াই, আমার মনে হয়, রবীন্দ্রনাথের ভক্তগণের মধ্যে কেহ কেহ আমার অঙ্কিত রবীন্দ্র-চরিত-চিত্র পড়িয়া ক্ষুণ্ণ হইয়াছেন।

বলা বাহুল্য যে "বস্তুতন্ত্র" কথাটা সংস্কৃত। আমাদের দর্শনশাস্ত্রে ইহার বহুল ব্যবহার রহিয়াছে। ভগবান্ ভাষ্যকার শারীরক ভাষ্যে যখন-তখন এই কথাটী ব্যবহার করিয়াছেন। আর আমাদের শাস্ত্রে বস্তুতন্ত্রতাবিহীনতার একটা অতি মামুলী দৃষ্টান্ত "বন্ধ্যাপুত্রবৎ।" মায়ের সঙ্গে সন্তানের সম্বন্ধটা এমন নিগূঢ়, এমন জটিল, এত বহুমুখী যে,

যে রমণী কখনো সন্তান ধারণ করেন নাই, তাঁর পক্ষে প্রকৃত মাতৃস্নেহ বস্তুটা যে কি তার জ্ঞানলাভ একেবারে অসম্ভব। ক্বচিৎ কোনো বন্ধ্যা অপরের সন্তানকে আপনার প্রাণের সমুদায় স্নেহ ঢালিয়া দিতে পারেন, মায়ের চাইতে বেশি সন্তর্পণে ও একাগ্রতা সহকারে তার সেবা শুশ্রূষা করিতে পারেন, কিন্তু সে স্নেহ যতই উদ্বেলিত ও অনাবিল, সে সেবা যতই নিঃস্বার্থ ও অক্লান্ত হউক না, তাহা সন্তানবতীর আপনার সন্তানের সঙ্গে যে সম্বন্ধ সে সম্বন্ধকে কিছুতে অধিকার বা উপলব্ধি করিতে পারে না। বাৎসল্য হিসাবে ইহা বস্তুতন্ত্র নয়। কিন্তু বস্তুতন্ত্র নয় বলিয়া ইহা যে কপট স্নেহ এমন কখনো বলা যায় না। আপন অধিকারে, নিজের স্বরূপে, এ বস্তু অতি সত্য ও খাঁটি। বস্তুতন্ত্র আর অকপট এক কথা নয়।

অতএব রবীন্দ্রনাথের ধর্ম্ম-বিষয়ক বা স্বাদেশিকতা-সম্বন্ধীয় অনেক কবিতা ঠিক বস্তুতন্ত্র নয়, একথা বলিলে রবীন্দ্রনাথ অধার্ম্মিক হইয়া ধর্ম্মের ভান করিয়াছেন বা স্বদেশভক্তি না থাকিলেও তাহা দেখাইবার চেষ্টা করিয়াছেন, এমন কিছুই বোঝায় না।

এমন কি ঠিক বস্তুতন্ত্র নয় বলিয়া কোনো ভাব বা রস যে একেবারে মিথ্যা হয়, এমনও নয়। রজ্জুতে সর্পভ্রম হইলে প্রাণে যে ত্রাসের সঞ্চার হয়, তাহা বস্তুতন্ত্র নয়। কিন্তু সর্প জ্ঞানটা মিথ্যা বলিয়া, এই ভ্রান্ত জ্ঞানকে আশ্রয় করিয়া যে ভয়ের সঞ্চার হয়, তাহা মিথ্যা, এমন কথা কেহ বলে না। তবে সত্য সর্প দর্শনে যে ভয়ের উদ্রেক হয়, তাহা যেরূপ স্থায়িত্ব লাভ করে, রজ্জুতে সর্পভ্রমে যে ভয় জাগিয়া উঠে, তাহা সে স্থায়িত্ব প্রাপ্ত হয় না। বস্তুতন্ত্র রস বস্তুকে আশ্রয় করিয়া ফুটিয়া থাকে, বস্তুতন্ত্রতাহীন রস বস্তুকে আশ্রয় না করিয়া শুদ্ধ মানস-কল্পনাকে আশ্রয় করিয়া প্রকাশিত হয়; যথাযোগ্য বস্তুকে আশ্রয় করিয়া যখন আমাদের চিত্তে কোনো রসের সঞ্চার

হয়, তখন সে রসের বিকাশের ও পরিণতির একটা স্বাভাবিক ও সার্ব্বভৌমিক ক্রমও প্রকাশিত হইয়া থাকে। যে রস বস্তুকে আশ্রয় করিয়া ফুটিয়া উঠে না, কেবল মানস-কল্পনাকে অবলম্বন করিয়া জাগিয়া উঠে, তাহাতে এই সকল স্বাভাবিক ও সার্ব্বভৌমিক বিকাশ-ক্রমটি দেখা যায় না। এই জন্য বস্তুতন্ত্রতাবিহীন রসকে ব্যভিচারী রস বলে। ব্যভিচারী রসের স্থায়িত্ব থাকে না। একটা রস ফুটিতে না ফুটিতে তার মধ্যে অপর বিপরীত রসের আবির্ভাব হইয়া থাকে। আর এই রসভঙ্গের দ্বারাই কোন্ রস ব্যভিচারী ও বস্তুতন্ত্রতাহীন এবং কোন্ রস অব্যভিচারী ও বস্তুতন্ত্র, ইহা অতি সুন্দররূপে ধরিতে পারা যায়।

সাহিত্যের বিষয় দুই শ্রেণীর। এক বাহিরের অবস্থা ও ব্যবস্থাদি, দ্বিতীয় অন্তরের অনুভূতি ও রসাদি। আর এই দুই শ্রেণীর সাহিত্য-সৃষ্টিই সাহিত্যিকের প্রত্যক্ষ অভিজ্ঞতার অপেক্ষা রাখে। যে কখনো সমুদ্র দেখে নাই, সে অপরের রচনায় সমুদ্রের যে সকল বর্ণনা পড়িয়াছে, তাহাকে অবলম্বন করিয়া আপনার কল্পনার সাহায্যে একটা সমুদ্রের ছবি যে আঁকিয়া তুলিতে পারে না, তাহা নয়। সেই অপার নীলাম্বুরাশি দেখিয়া মানুষের প্রাণে যে সকল ভাব আপনি জাগিয়া উঠে কল্পনাবলে যে সে ব্যক্তি সে সকল ভাবকেও জীবন্ত করিয়া তুলিতে পারে না, এমনও নয়। কিন্তু এ সত্ত্বেও তার সমুদ্রের ছবি যে কল্পিত, সত্য নয়, অধ্যাস-প্রতিষ্ঠিত, বস্তুতন্ত্র নয়, এ কথা মানিতে হইবে। সকলে ইহার এই মায়িকতা ও বস্তুতন্ত্রহীনতা লক্ষ্য না করিতে পারে। যারা কখনো সমুদ্র দেখে নাই, তাদের পক্ষে ইহা লক্ষ্য করা অনেক সময় অসম্ভব হইয়া উঠিতে পারে। কিন্তু যারা সমুদ্র স্বচক্ষে দেখিয়াছে, তাহাদের নিকটে এই ছবিটী যে সাচ্চা নয়, কল্পনা ইহা ধরা পড়িবেই পড়িবে।

সেইরূপ যে সকল আন্তরিক রসের উপাদানে কোনো কাব্য সৃষ্ট হয়, তাহার বস্তুতন্ত্রতাও কবির অপরোক্ষ রসানুভূতির অপেক্ষা রাখে। এ অনুভূতি ব্যতীত যে এরূপ কাব্যসৃষ্টি হয় না, তাহা নয়। অনেক অবিবাহিত যুবক আপনাদের যৌবনসুলভ রস-প্রাচুর্য্য নিবন্ধন মাধুর্য্যের একটা মনগড়া ছবি অঙ্কিত করিয়া থাকেন। ফলতঃ এরূপ-ভাবে মাধুর্য্য রসের কল্পিত সম্ভোগ সর্ব্বত্র পূর্ব্বারাগের একটা অতি সাধারণ ধর্ম্ম। কিন্তু এ সম্ভোগ যতই গভীর ও প্রাণোন্মাদকারী হউক না কেন, বস্তুতন্ত্র যে নয়, ইহা অস্বীকার করা অসাধ্য। আর বাসর ঘরে যুবদম্পতীর প্রথম মিলনে তাহাদের পরস্পরের দেহযষ্টিকে আশ্রয় করিয়া যে অশরীরী রস উথলিয়া উঠে, তার সঙ্গে পূর্ব্বরাগের এই কল্পিত সম্ভোগের প্রভেদ কোথায় এবং কি, প্রত্যক্ষ অভিজ্ঞতাতেই কেবল তাহা ধরা পড়ে। অনভিজ্ঞের পক্ষে ইহা বোঝা অসম্ভব।

রবীন্দ্রনাথের সাহিত্য-সৃষ্টি সাহিত্যের দুই রাজ্যকেই অধিকার করিবার চেষ্টা করিয়াছে। তিনি বহিঃপ্রকৃতির ও স্বদেশের সমাজ-প্রকৃতির, সাহিত্যের বহিরঙ্গের এই উভয় প্রকৃতির বিবিধ চিত্র অঙ্কিত করিয়াছেন। আর মানব অন্তরের বহুবিধ রসের মনোহারিণী প্রতিমূর্ত্তি ফুটাইয়া তুলিবারও চেষ্টা করিয়াছেন। এই উভয় ক্ষেত্রেই তাঁর কোনো কোনো বিষয়ে প্রত্যক্ষ অভিজ্ঞতা ও অপরোক্ষ অনুভূতি আছে; কোনো কোনো বিষয়ে নাই। যেখানে তাঁর অঙ্কিত চিত্রাবলী এই প্রত্যক্ষ অভিজ্ঞতার ও অপরোক্ষ অনুভূতির উপরে প্রতিষ্ঠা লাভ করিয়াছে, সেখানে এগুলি যেমন সুন্দর সেইরূপ সত্যোপেত এবং বস্তুতন্ত্র হইয়া উঠিয়াছে। যে সকল চিত্রের বিষয় সম্বন্ধে তাঁর নিজের কোনো প্রত্যক্ষ অভিজ্ঞতা বা অপরোক্ষ অনুভূতি নাই, কিন্তু তিনি আপনার অলোক-সামান্য কবি-প্রতিভার অঘটনঘটনপটীয়সী মায়ার সাহায্যে যেগুলিকে গড়িয়া তুলিয়াছেন, সেগুলি কোনো কোনো স্থলে অতিশয় প্রাণোন্মাদ-

কর হইলেও, সত্যোপেত এবং বস্তুতন্ত্র হয় নাই। রবীন্দ্রনাথের কবি প্রতিভার আলোচনা করিতে যাইয়া, "বঙ্গদর্শনে", আমি এই কথাই বলিয়াছিলাম। এমন সোজা কথাটা যে রবীন্দ্রনাথের আসন্ন ভক্ত-সাহিত্যিকেরা বুঝিতে পারিবেন না, ইহা কল্পনা করি নাই।

সাহিত্যের সৃষ্টি সাহিত্যিকের অপরোক্ষ বা পরোক্ষ অভিজ্ঞতার উপরে প্রতিষ্ঠিত হয়, একেবারে শূন্যের উপরে গড়িয়া উঠে না। এই জন্য প্রত্যেক সাহিত্যিকের জীবনের সঙ্গে তাঁর সাহিত্য-সৃষ্টির একটা অতি ঘনিষ্ঠ ও অঙ্গাঙ্গী যোগ থাকিবেই থাকিবে। সাহিত্যিকের জীবনের সত্য অভিজ্ঞতাকে উপেক্ষা করিয়া কোথাও তাঁর সাহিত্য-সৃষ্টির মর্ম্ম ও মূল্য নির্দ্ধারণ করা সম্ভব নয়। আমি রবীন্দ্রনাথের কাব্য-সৃষ্টির আলোচনা করিতে যাইয়া, তাঁর জীবনের অভিজ্ঞতার অভিধানের সাহায্যে এগুলির অর্থ ও মূল্য নির্ণয়ের চেষ্টা করিয়াছি। কিন্তু এ সত্ত্বেও "প্রবাসীতে" শ্রীযুক্ত অজিতকুমার চক্রবর্ত্তী আমার রবীন্দ্র-চরিতচিত্রের সমালোচনা করিতে যাইয়া, "আমি সাহিত্য সমালোচনার বিশুদ্ধ রীত্যনুসারে" এই চরিত-চিত্র লিখি নাই, এ অভিযোগ কেন করিয়াছেন, বুঝিলাম না। সাহিত্য যে জীবন ছাড়া নয়, এ কথা লেখক নিজেও স্বীকার করেন। তবে "সাহিত্য-রচয়িতার জীবনের ভাল মন্দের সহিত তাহার সাহিত্য-সৃষ্টির একান্ত সম্বন্ধ নাই,"—অজিত বাবু ইহা মনে করেন। অতএব কোনো সাহিত্যিকের সাহিত্য-সৃষ্টির সমালোচনা কালে এ ভাল-মন্দকে উপেক্ষা করিয়া চলা আবশ্যক, নতুবা সে সমালোচনা ঠিক সাহিত্য-আলোচনার বিশুদ্ধ রীতি-সম্মত হয় না।

আমার নিকটে ভাল-মন্দটা বাহিরের বস্তু নয়, ভিতরের বিধান। প্রকৃতি ভেদে, অবস্থা ভেদে, অধিকার ভেদে ভাল-মন্দের আদর্শ ভিন্ন ভিন্ন ব্যক্তিতে ও একই ব্যক্তিতে ভিন্ন ভিন্ন ক্ষেত্রে বিভিন্ন আকার ধরিয়া থাকে। ব্রহ্মচারীর পক্ষে রমণীমুখ দর্শন কেন, স্ত্রীলোকের ছায়াস্পর্শ পর্য্যন্ত

অপরাধের কথা। কিন্তু যে চিত্রকর বা ভাস্কর চিত্রপটে বা মর্ম্মরখণ্ডে রমণী-রূপের অশরীরী মূর্ত্তিটী ফুটাইয়া তুলিয়া, তাহার ভিতর দিয়া মনুষ্য সমাজে "সুন্দরের" সংবাদ প্রচার করিবেন, তাঁর পক্ষে জীবন্ত রূপসীকে সম্মুখে রাখিয়া, তার মুখ ধ্যান করিতে করিতে, সে রূপে তন্ময় হইবার জন্য সর্ব্বপ্রকারের সাধন অবলম্বন না করা অধর্ম্ম। খৃষ্টিয় জগতের ধর্ম্মনীতিও এখন প্রাচীন ইহুদার দশাজ্ঞার মাপকাটিকে ছাড়াইয়া উঠিয়াছে। আধুনিক য়ুরোপের ধর্ম্মনীতি বা এথিকস্‌ ও (Ethics ও) এখন আত্মচরিতার্থতা লাভ বা self-realisation কে ধর্ম্মাধর্ম্ম বা ভাল মন্দ বিচারের একমাত্র কষ্টিপাথর বলিয়া গ্রহণ করিতেছে। ভারতের সনাতন সাধনা "ধর্ম্ম" বলিতে চিরদিন একরূপ এই বস্তুকে বুঝিয়া আসিয়াছে। এই জন্যই ধর্ম্মকে "সর্ব্বেষাং ভূতানাং মধুঃ" বলা হইয়াছে। আমাদের সাধনা প্রত্যেক বস্তুর নিজস্ব প্রকৃতিকে ফুটাইয়া তুলিয়া, সেই প্রকৃতির পরম পরিণতি ও চরম চরিতার্থতা লাভকে ধর্ম্ম বলিয়া চিরদিন প্রচার করিয়াছে। সুতরাং কবির পক্ষে আপনার কবি-প্রকৃতির পরম পরিণতি ও চরম চরিতার্থলাভই শ্রেষ্ঠতম ধর্ম্ম। কোনও কাব্যসৃষ্টি এই চরিতার্থতা লাভ করিয়াছে কি না করিয়াছে, ইহারই দ্বারা তাহার ভালমন্দের বিচার হইবে। এই কষ্টি পাথরেই আমিও রবীন্দ্রনাথের কাব্যসৃষ্টির পরীক্ষা করিবার চেষ্টা করিয়াছি। দশ-আজ্ঞার ফুট-ফিতা ফেলিয়া তাঁর "জীবনের ভাল-মন্দের" কালি কষিতে যাই নাই।

কিন্তু বাহিরের ধর্ম্মাধর্ম্মের মাপকাটি দিয়া কবির জীবনের বা কাব্য-সৃষ্টির বিচার করা অসঙ্গত বলিয়া তিনি জটিল মানব-জীবনের কোন্‌ বিভাগের কতটা অভিজ্ঞতা লাভ করিয়াছেন, আর তাঁর সাহিত্য-সৃষ্টি কোথায় কি পরিমাণে এই সকল অপরোক্ষ অনুভূতির ফল, এবং কোথায় কি পরিমাণে কেবল আপনার মানস-কল্পনার সৃষ্টি, তারও বিচার করা

কি "সাহিত্য-সমালোচনার-বিশুদ্ধ-রীতি"-সম্মত নহে? অজিত বাবু শেলির দুইটী চরণ উদ্ধার করিয়াছেন:—

In many mortal forms I rashly sought
The shadow of that idol of my thought

এই idol of my thought, এই মানস-প্রতিমা কি শেলির অন্তরে আপনা হইতে ফুটিয়া উঠিয়াছিল, না যে সকল মর্ত্ত্য-দেহের সঙ্গে তিনি বিবিধভাবে বিবিধ রসের সম্বন্ধে আবদ্ধ হইয়াছিলেন, সেই বরাঙ্গিনীদের বরবপুকে আশ্রয় করিয়া তাঁর চিত্তে এই মানস-প্রতিমার আবির্ভাব হইয়াছিল? যে ভাবে শেলি এই সকল মর্ত্ত্যদেহে তাঁর অমূর্ত্ত মানস-প্রতিমাকে খুঁজিয়াছিলেন, তাহা হয় ত খৃষ্টিয় সমাজের প্রচলিত ধর্ম্ম নীতির অনুমোদিত ছিল না। সুতরাং এই নীতির দিক দিয়া বিচার করিলে, শেলির চরিত্র নিন্দনীয় হইতেও বা পারে। কিন্তু শেলির কাব্যের আলোচনায় সমাজনীতির এই সিদ্ধান্তের কোনো স্থান নাই। এখানে শেলি যাহা অঙ্কিত করিয়াছেন, রসের ওজনে তাহা সত্য ও সুন্দর কি না, ইহাই বিচার করিতে হইবে। আজন্ম ব্রহ্মচারী কার্ডিন্যাল্ নিউম্যান (Cardinal Newman) যদি এই কবিতাটী লিখিতেন, আর শেলি যদি কার্ডিন্যাল্ নিউম্যানের—

"Lead Kindly Light"

এই বিশ্ববিশ্রুত সঙ্গীতটী রচনা করিতেন, তবে এ দুটীকেই কি বস্তুতন্ত্রতাবিহীন বলা যাইত না? ভগবান শঙ্করাচার্য্য যদি অলৌকিক কল্পনা বলে কালিদাসের উমার রূপবর্ণনাটী লিখিতেন, আর কালিদাস যদি শঙ্করের 'মোহমুদ্গর' রচনা করিতেন, তবে এ সকলকে তাঁহাদের নিজ নিজ জীবনের প্রত্যক্ষ অভিজ্ঞতার ও অপরোক্ষ রসানুভূতির কষ্টিপাথর দিয়া বিচার করিয়া, ইহাদের সত্যাসত্য ও ভালমন্দ নির্দ্ধারণ করা কি "সাহিত্য সমালোচনার বিশুদ্ধ রীতি"-সম্মত হইত না?

দাঁতের বিয়েট্রিস্, চণ্ডিদাসের রজকিনী রামা, বিদ্যাপতির লক্ষ্মীবাই— না থাকিলে কি কখনো ইহারা আপনাদের কাব্যসৃষ্টিতে এমন অদ্ভুত রস ফুটাইয়া তুলিতে পারিতেন? সে অবস্থায় তাঁহাদের এই সকল অনুপম কাব্যসৃষ্টিও যে বন্ধ্যাপুত্রবৎ বস্তুতন্ত্রতাবিহীন হইয়া পড়িত, ইহা অস্বীকার করা অসম্ভব। ওয়াল্ট হুইটম্যান্ খৃষ্টীয়ান্ সমাজে জন্মিয়া, তাহার অঙ্কে লালিতপালিত হইয়াছিলেন। কিন্তু তাঁর কাব্যে তিনি যে অদ্ভুত রসের আদর্শ ফুটাইয়া তুলিয়াছেন, তাহার সঙ্গে খৃষ্টীয়ানী সাধনার সঙ্গতি নাই। এই আদর্শ পুরামাত্রায় প্যাগান (Pagan), খৃষ্টীয়ান নহে। রক্তমাংসের ভিতর দিয়া বিধাতা যে অপরূপ রূপ ফুটাইয়া তুলেন, প্রাচীন গ্রীস ও রোমই কেবল তাহাতে কোনো প্রকারের অতিলৌকিক অরূপকতা বা আধ্যাত্মিকতা আরোপ না করিয়া, রক্তমাংসের বলিয়া রক্তমাংসরূপেই এই মানুষী সৌন্দর্য্যের সাধনা করিয়াছিল। ইহাই প্যাগান রূপ-সাধনা বলিয়া ইতিহাসে প্রসিদ্ধি লাভ করিয়াছে। ওয়াল্ট হুইটম্যান এই সাধনাকে বর্ত্তমান সময়ের উপযোগী করিয়া, তাঁহার কাব্যসৃষ্টির সাহায্যে পুনঃপ্রতিষ্ঠিত করিবার চেষ্টা করিয়াছেন। এই অদ্ভুত কাব্যসৃষ্টির সঙ্গে হুইটম্যানের প্রথম যৌবনের উচ্ছৃঙ্খল ইন্দ্রিয়-ভোগ-চেষ্টার সম্বন্ধ যে অতি ঘনিষ্ঠ, এই অতি মোটা কথাটা না বুঝিলে, হুইটম্যানকে কেহ বুঝিতে পারিবে বলিয়া বোধ হয় না। হুইটম্যান প্রথম যৌবনে ব্রহ্মচারী বা পরজীবনে ব্রাহ্ম হইলে যে তাঁর অপূর্ব্ব কাব্যসকল রচনা করিতে পারিতেন না, ইহা বলা নিতান্ত নিষ্প্রয়োজন।

বাহিরের বিষয়ের প্রত্যক্ষ অভিজ্ঞতা ও অন্তরের অপরোক্ষ রসানুভূতির সঙ্গে কবির কাব্যসৃষ্টির সম্বন্ধ যে কত ঘনিষ্ঠ ও অঙ্গাঙ্গী, রবীন্দ্রনাথের কবিতাতেই তার প্রমাণ পাওয়া যায়। রবীন্দ্রনাথ সেখানেই এই প্রত্যক্ষ অভিজ্ঞতার উপরে আপনার কবিকল্পনাকে

গড়িয়া তুলিতে গিয়াছেন, সেখানেই তাঁর কাব্যসৃষ্টি অলৌকিক উৎকর্ষ ও সত্য লাভ করিয়াছে। দৃষ্টান্ত স্থলে তাঁর "পতিতা" শীর্ষক কবিতাটীর উল্লেখ করিতে পারা যায়। এই কবিতাটীর সঙ্গে তুলনা করা যাইতে পারে, এমন কবিতা জগতের কোনো সাহিত্যে আছে কি না, জানি না। শুনিয়াছি ব্রাউনিংএর রচনার কোনো কোনো স্থলে নাকি ইহার আভাসমাত্র পাওয়া যায়। আর রবীন্দ্রনাথ যে এমন অনুপম বস্তুর সৃষ্টি করিতে পারিয়াছেন, কারণ তিনি হিন্দু, খৃষ্টীয়ান্ বা মুসলমান নহেন। রবীন্দ্রনাথের মনগড়া তত্ত্বসিদ্ধান্ত যাই হউক না কেন, জীবের ভিতরেই যে অক্ষয় শিবস্বরূপ বাস করিতেছেন, তাঁর প্রকৃতির মধ্যে এই ধারণা সর্ব্বদা জাগিয়া আছে। "পতিতা" লোকচক্ষে "পতিতা", সমাজে পরিত্যক্তা, অনার্য্যসেবিতা হইলেও, ভাগবতী-প্রকৃতির বিগ্রহ বলিয়া, প্রকৃতপক্ষে সে দেবতা, তার এই দেবভাব ভস্মাচ্ছাদিত অগ্নির মত, পাতিত্য-কর্ম্মের পাপকলুষে আচ্ছন্ন হইয়া আছে মাত্র,—শুভ যোগাযোগে যে সে অন্তর্নিহিত দেবতা সেই পতিতার মধ্যেই আত্মস্বরূপের প্রকাশ করিতে পারেন ও করিয়া থাকেন,—এ বিশ্বাস কেবল হিন্দুর আছে। হিন্দুর তত্ত্ববিদ্যা, হিন্দুর দর্শন, হিন্দুর পুরাণ, হিন্দুর তন্ত্র, এমন কি হিন্দুর দৈনন্দিন ক্রিয়াকর্ম্ম পর্য্যন্ত—সকলে মিলিয়া অলক্ষিতে এই ভাবটী জাগাইয়া রাখিয়াছে। রবীন্দ্রনাথ হিন্দু না হইলে, "পতিতার" অপূর্ব্ব আধ্যাত্মিক রূপরাশিকে এমন ভাবে ভক্ত অবনত প্রাণে কখনো ফুটাইয়া তুলিতে পারিতেন না।

কিন্তু কেবল "পতিতার" চিত্রাঙ্কনেই যে রবীন্দ্রনাথ অনবদ্য সৌন্দর্য্যের সঙ্গে অপূর্ব্ব বস্তুতন্ত্রতার সমাবেশ করিতে পারিয়াছেন তাহা নহে। স্বর্গীয় মোহিতচন্দ্র সেন সম্পাদিত রবীন্দ্রনাথের কাব্য গ্রন্থে 'নারী' শীর্ষক প্রায় সকল কবিতাগুলিতেই সত্য ও সৌন্দর্য্যের এই মধুর সমাবেশ দেখিতে পাওয়া যায়। 'উর্ব্বশী' রবীন্দ্র-প্রতিভার শ্রেষ্ঠতম সৃষ্টি।

জগতের আর কোনো সাহিত্যে 'উর্ব্বশীর' মত কোন কিছু আছে কিনা সন্দেহ। থাকা সম্ভব বলিয়া মনে হয় না। কারণ উর্ব্বশী হিন্দুর নিজস্ব বস্তু। ভিনাসের মত রূপসী হইয়াও উর্ব্বশী ভিনাস নহেন। আধুনিক সাহিত্য-সৃষ্টিতে রাইডার হ্যাগার্ডের 'শী'তে (She তে) আমাদের 'উর্ব্বশীর' ছায়ার ছায়া একটু ফুটিয়াছে মাত্র বলিয়া মনে হয়। হ্যাগার্ড এই 'শী'কে (She কে) পরবর্ত্তী উপন্যাসে *World's Desire*—'বিশ্ববাসনা' রূপে প্রতিষ্ঠিত করিয়াছেন। কিন্তু

………..বিকশিত বিশ্ব-বাসনার

অরবিন্দ মাঝখানে . ……..

রবীন্দ্রনাথ যে 'উর্ব্বশীকে' প্রত্যক্ষ করিয়াছেন, তার সঙ্গে হ্যাগার্ডের "শী"র ( She-র ) কোনো তুলনা হয় না। ফলতঃ রবীন্দ্রনাথের অলৌকিক কবি-প্রতিভার অসাধারণ সৃষ্টিকুশলতা "উর্ব্বশী"তে যেমন ফুটিয়াছে, তাঁর আর কোনো কবিতায়, বোধ হয়, তেমন ফোটে নাই। এই সৃষ্টিকুশলতা জগতের অমর কবি-সামাজেও বেশী খুঁজিয়া পাওয়া যায় কিনা সন্দেহ। রবীন্দ্রনাথের অনেক কবিতার অপূর্ব্ব মাধুর্য্য, কেবল তাঁর অদ্ভুত শব্দসম্পদকে আশ্রয় করিয়া ফুটিয়া উঠে,—এগুলির সৌন্দর্য্য একান্ত ধ্বন্যাত্মক, অশরীরী, স্বপ্নদৃষ্টির ন্যায় এগুলি ছায়াময়ী। এই সকল কবিতায় অতৃপ্ত বাসনার জ্বলন্ত পিপাসা মাত্র বাড়াইয়া দেয়, কোনো বিষয়ে সত্য ও পরিপূর্ণ তৃপ্তিদান করিতে পারে না। "উর্ব্বশীর" মাধুর্য্য এ জাতীয় নহে। অথচ "উর্ব্বশী" সত্য সত্যই—

"অখিল মানস-স্বর্গে অন্তর রঙ্গিনী"

"স্বপ্ন-সঙ্গিনী" ভিন্ন আর কিছুই নহেন। কিন্তু "বিশ্ববাসনার" এই স্বপ্ন যে সত্য, বাস্তবজীবনের সকল সত্য অপেক্ষা কম সত্য নহে, কিন্তু প্রকৃত পক্ষে বেশী সত্য, রবীন্দ্রনাথ আপনার অপূর্ব্ব সৃষ্টি-কুশলতাগুণে, "উর্ব্বশীর" চিত্রে এই তত্ত্বটী বিশদ করিয়া ফুটাইয়া

তুলিয়াছেন। বস্তুতন্ত্র কাব্য কাহাকে বলে, "উর্ব্বশীতে" রবীন্দ্রনাথ স্বয়ং তাহা দেখাইয়াছেন; বিশিষ্টের মধ্যে যে নির্ব্বিশেষ বস্তু আত্মগোপন করিতে যাইয়া নিয়ত আত্মপ্রকাশ করিতেছেন, সান্তের মধ্যে যে অনন্ত আপনাকে হারাইবার চেষ্টা করিয়া পূর্ণতর স্ফুটতররূপে আপনাকে ফিরিয়া পাইতেছেন; অনিত্যের চাঞ্চল্যের মধ্যে যে নিত্যত্বের নিত্যস্বরূপটী স্থির হইয়া "নির্ব্বাতনিষ্কম্পমিব-প্রদীপম্" জ্বলিতেছে,—রবীন্দ্রনাথ সমষ্টিগত মানবহৃদয়ের অতৃপ্ত-অনন্ত-রূপপিয়াসার চিরন্তন-বিষয়রূপিণী "উর্ব্বশীর" চিত্রে তাহা দেখাইয়াছেন। এখানে অন্য-কামনা-শূন্য কাম, সর্ব্বসম্পর্কবিহীনা কামিনীর সম্মুখে দাঁড়াইয়া তাহার ধ্যান করিতেছে। এখানে রমণী শুদ্ধ রমণীরূপে আপনার নিত্য ও নিজস্ব স্বরূপটীতে পুরুষের শুদ্ধ পুরুষের সম্মুখে উপস্থিত। এখানে পতঙ্গ অগ্নির মধ্যে নিজ স্বরূপের সাক্ষাৎকার পাইয়া আত্মহারা। জগতের সকল কবিই কোনো না কোনো ভাবে, রমণী রূপের বর্ণনা করিয়াছেন। কিন্তু রবীন্দ্রনাথ "উর্ব্বশীর" চিত্রে ও রূপটী যেমন করিয়া ধরিয়াছেন, সেক্সপীয়র কি শেলী, বায়রণ কি ব্রাউনিং, হাফেজ কি সাদি,—অথবা আমাদের কালিদাস বা ভবভূতি, জয়দেব বা বিদ্যাপতি, চণ্ডিদাস বা আর কেহ তেমন করিয়া ধরিতে পারিয়াছেন বলিয়া মনে পড়ে না। রবীন্দ্রনাথের "উর্ব্বশী" শ্রেষ্ঠতম কাব্য ও গভীরতম দর্শন।

"উর্ব্বশীতে" যাহা কবি অপূর্ব্ব কলাকুশলতা সহকারে সূত্ররূপে ব্যক্ত করিয়াছেন, "নারী" শীর্ষক ভিন্ন ভিন্ন কবিতাগুলিতে তাহাকেই যেন বৃত্তির আকারে বিশদ করিয়া তুলিবার চেষ্টা করিয়াছেন। এক দিকে আপনার চারি পাশের নিসর্গের ও মানব-সমাজের প্রত্যক্ষ অভিজ্ঞতা ও অন্য দিকে আপনার অন্তরের নিগূঢ়তম অপরোক্ষ রসানুভূতি—এই দ্বিবিধ সত্যকে আশ্রয় করিয়া যেমন কবি তাঁর অপূর্ব্ব "উর্ব্বশীকে" সেইরূপ এই

"নারী" শীর্ষক অনেক চিত্র ও চরিত্রকে গড়িয়া তুলিয়াছেন এবং এইজন্য তাঁর "উর্ব্বশী" যেমন গভীর বস্তুতন্ত্রতা লাভ করিয়াছে, সেইরূপ তাঁর "তোমরা ও আমরা", "ব্যক্ত প্রেম", "লজ্জিতা" এই সকলগুলিই অনুপম সৌন্দর্য্য ও বস্তুতন্ত্রতা লাভ করিয়াছে। ফলতঃ নারী হৃদয়ের গভীরতা ও রমণী চরিত্রের দুর্ভেদ্য বিচিত্র রহস্য রবীন্দ্রনাথ যেমন করিয়া নানাদিক দিয়া, নানাভাবে ও বিচিত্র বর্ণে অঙ্কিত করিয়াছেন, আর কোনো বাঙ্গালী কবি তাহা করিতে পারেন নাই। আর রবীন্দ্রনাথ যে কালে, যে দেশে, যে পরিবারে, যে সমাজে অসাধারণ রূপগুণে বিভূষিত হইয়া জন্মিয়াছেন এবং যে সকল বিবিধ সম্বন্ধে আবদ্ধ হইয়া জীবনের সমুদায় অভিজ্ঞতা অর্জ্জন করিয়াছেন, তাহাকে আশ্রয় করিয়াই তাঁর নারী-চিত্রগুলি এমন অপূর্ব্ব সৌন্দর্য্য ও সত্য লাভ করিয়াছে।

( ২ )

পূর্বে "বিজয়ায়" রবীন্দ্রনাথের কাব্য-সৃষ্টির বস্তুতন্ত্রতা সম্বন্ধে যৎকিঞ্চিৎ আলোচনা করিয়াছি। কোন্ কোন্ স্থলে তাঁর কবিতা প্রত্যক্ষ অভিজ্ঞতার উপরে প্রতিষ্ঠিত বলিয়া অনন্যসাধারণ সত্য ও সৌন্দর্য্য লাভ করিয়াছে, তাহা দেখাইয়াছি। কিন্তু রবীন্দ্রনাথের সকল কাব্য-সৃষ্টিই যে বস্তুতন্ত্র, এমন বলা যায় না।

### কবিকল্পনা ও বস্তুতন্ত্রতা

কিন্তু এ আলোচনায় প্রবৃত্ত হইবার পূর্ব্বে বস্তুতন্ত্রতা সম্বন্ধে আরো দুই চারিটী কথা বলা প্রয়োজন। বস্তুতন্ত্রতা কা'কে বলে, পূর্ব্ব প্রবন্ধে

তাহা যথাসাধ্য পরিষ্কার করিয়া বুঝাইতে চেষ্টা করিয়াছি। সে সকল কথা এ পর্য্যন্ত কেহ অস্বীকার করিয়াছেন বলিয়া শুনি নাই। কিন্তু কেহ কেহ আর একটা কথা তুলিয়াছেন। তাঁরা বলেন, বস্তুতন্ত্র না হইলে যদি সাহিত্য-সৃষ্টি শ্রেষ্ঠতম উৎকর্ষ লাভ করিতে না পারে, তবে কবিকল্পনা বলিয়া লোকে যে বস্তুকে নির্দ্দেশ করে, কাব্যজগতে তার স্থান ও মান রহিল কৈ ?

প্রাকৃতজনে যে বস্তুটী যেমন আছে, ঠিক তেমনি দেখে। প্রাকৃতজনের জ্ঞান ও সেই জ্ঞানকে আশ্রয় করিয়া তাহাদের অন্তরে হাস্যোদ্ভুতকরুণরুদ্রাদি যে রস যখন ফুটিয়া উঠে, তাহা সর্ব্বদাই এই জন্য একান্ত বস্তুতন্ত্র হয়। কিন্তু কবি সেই বস্তুর মধ্যেই এমন কিছু দেখেন যাহা প্রাকৃতজনের স্থূল দৃষ্টিতে ধরা পড়ে না। কবি সেই অজ্ঞাত, অশরীরী বস্তুকেই নামরূপ দিয়া লোক সমাজে প্রতিষ্ঠিত করেন। এইখানেই কবিপ্রতিভার বিশেষত্ব এবং শ্রেষ্ঠত্ব। কবির জ্ঞান ও রস যদি প্রাকৃতজনের জ্ঞান ও রসের মতন বস্তুর অধীন হইয়া পড়িয়া থাকে, তাহা হইলে তাঁহার দ্বারা কাব্যরস সৃষ্টি কিছুতে সম্ভব হয় না। সুতরাং বস্তুতন্ত্রতা কাব্য-সৃষ্টির গুণ হওয়া দূরের কথা, তাহার মূল পর্য্যন্ত কাটিয়া দেয়।

একটা দৃষ্টান্ত দ্বারা ইঁহাদের মনোভাবটা ফুটাইয়া তুলিতে পারা যায়। ফটোগ্রাফ যে নিতান্তই বস্তুতন্ত্র, এ বিষয়ে তো আর কোনো গোল নাই। কিন্তু কোনও বনস্থলীর বা জনবিশেষের তৈলচিত্র আর তাহার ফটোগ্রাফ যে এক বস্তু নহে ইহাও তো সকলে স্বীকার করিবেন। একজন সুদক্ষ ফটোগ্রাফারে এবং একজন সুনিপুণ তৈলচিত্রকরে আকাশ পাতাল প্রভেদ রহিয়াছে। ফটোগ্রাফে এবং চিত্রশিল্পে পার্থক্য বিস্তর। একেতে বাস্তবতা বা বস্তুতন্ত্রতা সুপ্রতিষ্ঠিত। ফটোগ্রাফ তুলিবার সময় যে বস্তুটী ঠিক যেমন ভাবে থাকে, ফটোগ্রাফ হুবহু ঠিক সেই ভাবে

তার ছবিটী তুলিয়া লয়। কিন্তু তৈলচিত্রে তার চাইতে বিস্তর বেশি করে। ফটোগ্রাফ পার্থিব আলোকে ফুটিয়া উঠে। তৈলচিত্র মানসিক আদর্শের অপ্রত্যক্ষ কিরণমণ্ডিত হইয়া বস্তুর ভিতরকার সত্য ও সৌন্দর্য্যকে ফুটাইয়া তুলে। একেতে ইন্দ্রিয় সাক্ষাৎকারের সাক্ষ্য দেয়, অপরে মানস সাক্ষাৎকারের প্রমাণ প্রদান করে। একেতে বাস্তবতা প্রবল, অপরে কল্পনার প্রভাব প্রত্যক্ষ। এই কল্পনাই ললিত কলার প্রাণ। আর বাস্তবতা ও কল্পনা এক বস্তু নহে। ইহারা বস্তুতঃ একে অন্যের বিরোধী পর্য্যায়ভুক্ত। যাহা বাস্তব তাহাকে কল্পিত নয় বলিয়াই আমরা জানি ও বুঝি। যাহা কল্পিত তাহা বাস্তব নয়, মানুষের ভাব ও ভাষা ইহাই প্রতিষ্ঠিত করে। আর তাহাই যদি হয় তবে বস্তুতন্ত্রতা কেমন করিয়া কাব্যের বা চিত্রকলার, স্থাপত্যের বা ভাস্কর্য্যের একটা প্রধান ও মৌলিক লক্ষণ হইবে? কেহ কেহ এই কথাটা এখনও বুঝিয়া উঠেন নাই।

এই প্রশ্নের অন্তরালে দুইটি ভ্রান্তি লুকাইয়া আছে বলিয়া মনে হয়। প্রথমতঃ বস্তুতন্ত্রতার অর্থ সম্বন্ধে একটু গোল আছে; দ্বিতীয়তঃ কবি-কল্পনার লক্ষণ সম্বন্ধেও বোধ হয় পরিষ্কার ধারণা এখানে নাই।

## মনোবিজ্ঞানের সাক্ষ্য

জ্ঞানমাত্রেই বস্তুতন্ত্র, বস্তুর অধীন। বস্তুসাক্ষাৎকার ব্যতীত কোনও জ্ঞানের উৎপত্তি অসম্ভব, সকল মনোবিজ্ঞানেই এই কথা স্বীকার করে। কিন্তু জ্ঞান যে বস্তুর মুখাপেক্ষী হইয়া থাকে, এবং এই জন্যই জ্ঞানমাত্রেই যে বস্তুর অধীন, একথা সত্য হইলেও, জ্ঞানের এই বস্তুতন্ত্রতা বা বস্তুর অধীনতা ফলতঃ আংশিক মাত্র, পূর্ণ নহে। বস্তুসাক্ষাৎকার ব্যতীত বস্তুজ্ঞান জন্মাইতে পারে না। কিন্তু যে জ্ঞান প্রথমে বস্তুকে আশ্রয় করিয়া জন্মে, সেই জ্ঞান আবার জন্মিতে না জন্মিতে সেই বস্তুকে ছাড়াইয়া, তার অনেক উপরে ও অতীতে চলিয়া যায়; ইহাও অস্বীকার

করা অসম্ভব। একটা দৃষ্টান্ত দিয়া কথাটা বুঝাইতে পারা যায়। যে কখনও গরু দেখে নাই, তার কোনো ক্রমে গো-জ্ঞান জন্মিতে পারে না। কিন্তু এই ব্যক্তি যখন জীবনে সর্ব্বপ্রথমে একটা গরু দেখিল, তখন যেমন গো-বস্তুর জ্ঞান তার জন্মিল, সেইরূপ তার সঙ্গে সঙ্গে এই গরু ভাল কি মন্দ, বিচারও সে করিয়া বসিল। যতক্ষণ এই ভাল মন্দ-বিচার না জন্মিয়াছে, ততক্ষণ তার গো-বস্তুর ইন্দ্রিয়ানুভূতি মাত্র জন্মিতে পারে; কিন্তু প্রকৃত গো-জ্ঞান জন্মে না ও জন্মিতে পারে না। কারণ জ্ঞান মাত্রেই বিচারের উপরে প্রতিষ্ঠিত। বিচার মাত্রেই তুলনা সাপেক্ষ। আর এই তুলনা করিতে যাইয়া আমাদের জ্ঞান সর্ব্বদা তার প্রত্যক্ষ জ্ঞেয় বস্তুর মূল আদর্শকে যাইয়া আশ্রয় করে। ঐ আদর্শের আলোকে তাহার ভাল মন্দাদির পরখ করিয়া লয়। এই আদর্শটী বস্তুর মধ্যে ফুটিয়া উঠে, কিন্তু তাহাতে নিঃশেষিত হয় না। এই আদর্শ প্রত্যেক বস্তুর নিজস্ব স্বরূপ। আমরা বাহিরে, বস্তুবিশেষের যে দিক্‌টা আমাদের ইন্দ্রিয়গোচর হয়,—তার মধ্যে সেই বস্তুর রূপের সাক্ষাৎকার পাই, স্বরূপের সাক্ষাৎকার পাই না। স্বরূপ রূপের উপরে। স্বরূপের দ্বারাই বস্তুর ওজন ও বিচার হয়। বেদান্ত যাহাকে নাম-ও-রূপ বলেন, সেই নাম-ও-রূপই—"অনির্ব্বচনীয়ে, অব্যাকৃতে ব্যাচিকির্ষীতে"—প্রত্যেক বিশিষ্ট পদার্থের আদর্শ, ছাঁচ, স্ফুট, স্বরূপ। এই স্বরূপ চক্ষুরাদি ইন্দ্রিয়ের দ্বারা ধরা যায় না। প্রাকৃতজনে বস্তুর রূপ দেখে, সেই রূপের ভিতরে তার স্বরূপের সামান্য সঙ্কেত ও আভাস পায় মাত্র। কিন্তু প্রকৃত কবি-প্রতিভা বস্তুর এই স্বরূপের সাক্ষাৎকার লাভ করে। বস্তুর যে রূপ ও রস বাহিরে ফুটিয়া উঠে নাই, আর সেই জন্য যাহা প্রাকৃতজনের জ্ঞানগোচর হয় নাই, অলৌকিক প্রতিভাশালী কবি তাহারও দর্শন ও আস্বাদন পাইয়া থাকেন। ইহাই কবি-কল্পনার বিশেষ ধর্ম্ম ও কর্ম্ম। কিন্তু এই কবি-কল্পনা অবস্তুকে আশ্রয় করিয়া ফুটে না,

একশ' তের

বস্তু সাক্ষাৎকারের উপরেই তাহা ফুটিয়া উঠে। বস্তুকে আশ্রয় করিয়া তাহা জাগে, অথচ সর্ব্বথা আবার সেই বস্তুকে ছাড়াইয়া যায়। কিন্তু ছাড়াইয়াও অন্য বস্তুতে বা অবস্তুতে যায় না, বস্তুর রূপকে ছাড়াইয়া তার স্বরূপে যাইয়া উপস্থিত হয় এবং এই রূপের উপরে বিবিধ রসের রং ফুটাইয়া, তাহার মধ্যে সেই স্বরূপকে জাগাইয়া ও প্রত্যক্ষ করিয়া তুলে। এই জন্য কবি-কল্পনা অলীক, অবস্তু নহে। তাহাও সত্য, বরং প্রাকৃতজনের এই চক্ষুরাদি ইন্দ্রিয়ের প্রামাণ্য অপেক্ষা সত্য। কবি-কল্পনার প্রামাণ্য বেশী, কম নহে। তবে এই কবি কল্পনার সত্যাসত্য তার বস্তুতন্ত্রতার দ্বারা নির্দ্ধারিত হয়, অন্য কোনো কিছুর দ্বারা হয় না। যে কবিকল্পনা বস্তুর স্বরূপের সাক্ষাৎকার লাভে পটু, তাহাই শ্রেষ্ঠ। আর এই স্বরূপ কুত্রাপি বস্তুর রূপকে ছাড়িয়া থাকে না; সেই রূপের মধ্যেই আপনাকে লুকাইয়া রাখে। সুতরাং যে কবি-কল্পনা বস্তুর এই রূপের সাক্ষাৎকার লাভ করিয়া, সেই রূপের ভিতরে তার স্বরূপকেও প্রত্যক্ষ করে অর্থাৎ যাহা মূলে বস্তুসাক্ষৎকারে জাগিয়া উঠে বলিয়া বস্তুতন্ত্র হইয়া থাকে, অথচ আবার সেই বস্তুর বাহিরের রূপাদিকে ছাড়াইয়া তার স্বরূপে যাইয়া পড়িতে আরম্ভ করে, সেই কবিকল্পনা সত্য, সেই কবিকল্পনা শ্রেষ্ঠ। বন্ধ্যাপুত্রবৎ, আকাশ-কুসুমবৎ তাহা অলীক ও মায়িক হয় না।

যে শিল্পী বস্তুর এই রূপের ভিতর দিয়া তার স্বরূপটি ফুটাইয়া তুলিতে পারেন, তাঁর কল্পনা সত্য। যিনি যে পরিমাণে আপনার কাব্যে বা চিত্রে বা স্থাপত্যে বা ভাস্কর্যে, বাদ্যে বা সংগীতে বস্তু-বিশেষের বা রসবিশেষের আকস্মিক ও উপচয়-অপচয়শীল রূপের মধ্যে তার নিত্য ও চিরন্তন স্বরূপটি ফুটাইয়া তুলিতে পারেন, তিনি সেই পরিমাণে আপনার সৃষ্টিতে যুগপৎ সত্য ও সৌন্দর্য্যের উৎকর্ষ লাভ করিয়া থাকেন। লোকের ছবি তো অনেকেই তুলে। কেহ ক্যামেরার সাহায্যে তুলে।

কেহ তুলিকা ও রংএর সাহায্যে তুলে। কিন্তু যে চিত্রকর আপনার চিত্রফলকে কোনও লোকের সত্য ও বিশিষ্ট ব্যক্তিত্বটি ফুটাইয়া তুলিতে পারেন, তিনি শ্রেষ্ঠ জনচিত্রকর বা portrait painter। দৈনন্দিন কর্ম্মের ব্যবস্থা ও বিক্ষেপ-বিরোধের মধ্যে মুহূর্ত্তে মুহূর্ত্তে আমাদের মনের ভাব ও তার সঙ্গে সঙ্গে মুখের চেহারা ও শরীরের ভঙ্গী বা pose পরিবর্তিত হইতেছে। ফটোগ্রাফার ভিন্ন ভিন্ন প্লেটে এই বিভিন্ন ভাব ও ভঙ্গীর এক একটা ছবি ফুটাইয়া তুলিতে পারেন। কিন্তু এই অসংখ্য ভাব ও ভঙ্গীর ভিতরে আমাদের জীবনের ও চরিত্রের যে একটা একত্ব ও ব্যক্তিত্ব লুকাইয়া আছে, সে বস্তুকে ফটোগ্রাফে ধরা কঠিন। তৈলচিত্রাদিতে তাহা ব্যক্ত হয়। না হইলে সে চিত্র সত্য ও শ্রেষ্ঠ হয় না; হইতে পারে না। সুনিপুণ তৈলচিত্রকর আপনার দৈবী কল্পনার বলে আমার এই একত্ব, এই ব্যক্তিত্ব, এই মূল স্বরূপটিকে প্রত্যক্ষ করিয়া ফুটাইয়া তুলেন। প্রাকৃত জনে ইহা পারে না কারণ তাহাদের এই স্বরূপ-দৃষ্টি এখনও খোলে নাই। এই স্বরূপ-দৃষ্টিই কবিকল্পনার প্রধান লক্ষণ। আর এই স্বরূপ-দৃষ্টিগুণে কবি সকল বস্তুর মধ্যে সে বস্তুর অতীতে ও অন্তরালে যে সত্য, যে সৌন্দর্য্য, যে শক্তি ও যে শিক্ষা রহিয়াছে তাহাকে দেখিয়া, নামরূপের মধ্যে সেই অদৃষ্ট অতীন্দ্রিয় বস্তুকে আবদ্ধ করিয়া, দৃষ্ট ও ইন্দ্রিয়গ্রাহ্য রূপরসাদির দ্বারা তাহাকে জীবন্ত করিয়া তুলেন। কিন্তু তিনি যত বেশী দেখুন না কেন, তাঁর জ্ঞান ও রস উভয়ই বস্তুকে আশ্রয় না করিয়া জন্মিতে ও উৎসারিত হইতে পারে না। ফলতঃ নিরতিশয় মিথ্যা ও উদ্দাম কল্পনাও একেবারে শূন্যে বিহার করে না। আকাশকুসুমও প্রত্যক্ষ আকাশ ও প্রত্যক্ষ কুসুম—এই দুই প্রত্যক্ষের উপরে কল্পিত হয়। তবে যে ইহাকে অলীক বলি, তাহা কেবল এই জন্য যে আকাশকুসুম বস্তুতে আকাশের সঙ্গে কুসুমের যে সম্বন্ধটা বাঁধিবার চেষ্টা হইয়াছে, সে সম্বন্ধটা দুনিয়ার

কোথাও নাই, সে সম্বন্ধকে কেহ কখনও প্রত্যক্ষ করে নাই। কল্পনার অলীকতা ও মায়িকতা এই অঘটন-সংঘটিত সম্বন্ধের উপরে প্রতিষ্ঠিত হয়। যে বস্তুর সঙ্গে যে বস্তুর যে সম্বন্ধ কখনও কাহারও সাক্ষাৎকার হয় নাই, হওয়া অসম্ভব ও অসাধ্য, সে সকল বস্তুর মধ্যে কবিকল্পনা যেখানে সেই অভূত ও অভবিতব্য সম্বন্ধের সৃষ্টি করে, সেইখানে তাহা বস্তুতন্ত্রহীন এবং অসত্য হইয়া যায়। বন্ধ্যার পুত্রশোক ইহার আর একটা দৃষ্টান্ত। বন্ধ্যাও সত্য, পুত্রশোকও সত্য। কিন্তু বন্ধ্যার পুত্রশোক হয় না,—হইতে পারে না; সন্তানবতীর তাহা হয়, হইতে পারে। এইজন্য বন্ধ্যার পুত্রশোকে যে সম্বন্ধের প্রতিষ্ঠা করিতে চায়, তার সাক্ষাৎকার অভূত এবং অভবিতব্য। আর এই কারণে বন্ধ্যার পুত্রশোক মিথ্যা, অসাধু কল্পনা। ইহা অলীক, বস্তুতন্ত্র নহে।

### প্রাকৃত জনের জ্ঞান এবং কবি-কল্পনার সৃষ্টি

অতএব কবিকল্পনাও বস্তুতন্ত্র হইবে, একথা বলিলে প্রাকৃতজনের জ্ঞানের ও ভাবের সঙ্গে কবিজনের জ্ঞান ও ভাবের কোনো প্রভেদ ও পার্থক্য নাই—এমন কিছু বুঝায় না। কবি আমাদের চাহিতে বেশী দেখেন। কিন্তু বেশী দেখিলেও বস্তুকে আশ্রয় করিয়াই তিনি আপনার দ্রষ্টাস্বরূপ উপলব্ধি ও প্রত্যক্ষ করেন, অবস্তুকে আশ্রয় করিয়া নহে। বাগানে ও জঙ্গলে ফুল, আকাশে নক্ষত্র, বায়ুমণ্ডলে পবন-বেগ, উষা ও অরুণের ঘনিষ্ঠতা, এ সকল তো সকলেই দেখিয়াছে, প্রতিদিন দেখিতেছে। কিন্তু এই সকল সামান্য নৈসর্গিক ঘটনা ও বিষয়ের ভিতরেও যে একটা সার্ব্বভৌমিক ও সার্ব্বজনীন, বিশ্বব্যাপ্ত ও বিশ্বজনীন রস উথলিয়া উঠিতেছে, তুমি আমি তাহা দেখি ও দেখি না। কবি এটা দেখেন, আর এই দেখাতেই তাঁর কবিত্ব প্রমাণিত হয়।

ফুলে ফুলে করে কোলাকোলি,
গলাগলি অরুণ-উষায় ;
মেঘ দেখে মেঘ ছুটে আসে,
তারাটী তারার পানে ধায়।

এ রহস্য কবির দৃষ্টিতেই ধরা পড়ে। কিন্তু এই কবিকল্পনা প্রত্যক্ষ ফুল, অরুণ, উষা, মেঘ, নক্ষত্র ও তাহাদের প্রত্যক্ষ পরস্পরের সান্নিধ্যে অবস্থানাদির উপরে প্রতিষ্ঠিত। অতএব এ কল্পনা বস্তুতন্ত্র ও সত্য। কিন্তু কোনো কবি যদি গাইতেন :—

শারদ-পূর্ণিমার শুভ্র যোছনা,
কালবৈশাখীর ঘোরা অমানিশা,
দোঁহে দোঁহে গায়ে পড়িছে ঢলিয়া,
প্রেমেতে গলিয়া গিয়াছে মিশি।—

তাঁর কল্পনার অলৌকিক শক্তির যতই প্রশংসা করা যাউক না কেন, সে কল্পনা যে অলীক, অবস্তু, মিথ্যা, উদ্ভট, ইহা কিছুতে অস্বীকার করা যাইত কি? এই কবিতায় প্রেমের সর্ব্বশক্তিমত্তা যে পরিমাণে প্রকাশিত হইত, রবীন্দ্রনাথের ফুলে ফুলে সহজ কোলাকোলি, ও অরুণ-উষার গলাগলিতে তেমনটা ফুটিয়া উঠে নাই, ইহা অস্বীকার করা অসম্ভব। তথাপি রবীন্দ্রনাথের এই—"ফুলে-ফুলে করে কোলাকোলি"র ভিতরে যে রস ফুটিয়াছে, পৌর্ণমাসি ও অমাবস্যার কল্পিত মিলনে তাহা ফোটে নাই, ফোটা সম্ভবও নহে।

## কল্পনা—সত্য ও অলীক

আসল কথাটা এই যে কল্পনা বস্তুকে সচরাচর যতটা অবাস্তব বলিয়া লোকে কল্পনা করে, বাস্তবিক তাহা ততটা অবাস্তব নহে। এক জাতীয় কল্পনা আছে, যাহা নিতান্তই কল্পনা—বস্তুর সঙ্গে ও সত্যের সঙ্গে তার কোনো সম্বন্ধ নাই। কিন্তু আর এক জাতীয় কল্পনা আছে, যাহা

কল্পনা হইলেও সর্ব্বদা বস্তুতন্ত্র এবং সত্য। ইংরেজি ভাষায় এই জাতীয় কল্পনার দুইটা স্বতন্ত্র প্রতিশব্দ আছে। একটাকে ইংরেজিতে fancy বলে ; অপরটীকে imagination বলে। জড়বিজ্ঞান বা গণিত যে একান্ত বস্তুতন্ত্র ইহা সকলেই জানেন ও মানেন। কিন্তু জড়ের ইন্দ্রিয়ানুভূতি বা জড়ের জ্ঞান আর জড়বিজ্ঞান এক বস্তু নহে। জড়জ্ঞান সর্ব্বদা ইন্দ্রিয়প্রত্যক্ষের উপরে প্রতিষ্ঠিত হয়, কিন্তু জড়বিজ্ঞান ইন্দ্রিয়াতীত সত্যের আশ্রয়ে প্রতিষ্ঠা লাভ করে। নিউটন্ আপেলের গাছ হইতে বৃন্তচ্যুত আপেল মাটিতে পড়িয়া গেল, ইহা চক্ষে দেখিলেন। কিন্তু এই দেখাতে বিজ্ঞান নাই। হাজার হাজার লোকে নিউটনের পূর্ব্বেও এরূপ হাজার হাজার ঘটনা বহুবার দেখিয়াছে। কিন্তু নিউটন্ কেবল বৃন্তচ্যুত আপেলের ভূপতনই দেখিলেন না, তার মধ্যে ভূমণ্ডল ব্যাপিয়া মাধ্যাকর্ষিণী শক্তিকেও প্রত্যক্ষ করিলেন। এ প্রত্যক্ষ ইন্দ্রিয়-প্রত্যক্ষ নহে, মানস-প্রত্যক্ষ। এ সিদ্ধান্ত বা এ বিজ্ঞান নিউটনের দৃষ্টিকে ধরিয়া প্রতিষ্ঠা লাভ করে নাই, তাঁর কল্পনাকে আশ্রয় করিয়া প্রতিষ্ঠিত হইয়াছে। তত্ত্বমাত্রেই এরূপ কল্পনার উপরে প্রতিষ্ঠা লাভ করে। এই কল্পনা বস্তুতন্ত্র। ইংরেজিতে ইহাকে fancy বলে না, imagination বলে। জড়বিজ্ঞানের, জীববিজ্ঞানের, সমাজবিজ্ঞানের, ধর্ম্মের ও তত্ত্ববিদ্যার যাবতীয় সিদ্ধান্ত এই imagination'এর উপরে গড়িয়া উঠিয়াছে। ক্ষেত্রবিশেষে এই imaginationকে scientific, বা historic, বা religious, বা poetical বিশেষণাদির দ্বারা বিশিষ্ট করা হয়। কিন্তু এই imagination ব্যতীত কোনো ব্যক্তি বৈজ্ঞানিক কবি, নীতিজ্ঞ বা statesman, ধার্ম্মিক বা তত্ত্বজ্ঞানী, কিংবা চিত্রকর বা ভাস্কর, এ সকলের কিছুই হইতে পারেন না। এই জাতীয় কল্পনা সর্ব্বথাই বস্তুর রূপের সাক্ষাৎকারে জাগ্রত হইয়া, তাহার স্বরূপকে যাইয়া অধিকার করিতে আরম্ভ করে।

যাহা দেখা যায় তাহার প্রেরণায় সজাগ হইয়া এই কল্পনা যাহা দেখা যায় না তাহাকে প্রত্যক্ষ করে। এই কল্পনা বা imagination বস্তুতন্ত্র হইয়া বস্তুকে ছাড়াইয়া যায়। আর বস্তুতন্ত্র বলিয়া ইহা সত্য, স্বপ্ন নহে, imaguation, fancy নয়। বস্তুতন্ত্রতার দ্বারাই বস্তুত কোন্ কল্পনা fancy, আর কোন্ কল্পনা imigination, ইহা প্রমাণিত হইয়া থাকে।

কাব্যসৃষ্টিতে imagination এবং fancy, দু'এরই খেলা দেখিতে পাওয়া যায়। আর কোনো কবিতা imaginationএর উপরে না গড়িয়া, শুদ্ধ fancyর উপরে যদি গড়িয়া উঠে, তাহা যে সর্ব্বদা কবিতা হিসাবে একান্ত হেয় হইবে, এমনও বলা যায় না। কিন্তু imagination এর উপরে যে কাব্যসৃষ্টির প্রতিষ্ঠা হয়, তাহা যেমন একই সঙ্গে সত্য ও সুন্দর হয়, কেবল fancy'র উপরে প্রতিষ্ঠিত কবিতা তেমন হয় না ও হইতে পারে না। fancy-র কবিতা আমরা কাণ দিয়া সম্ভোগ করিতে পারি, প্রাণ দিয়া ধরিতে পারি না। তার শক্তি ও সম্পদ শব্দের ঝঙ্কারের, ছন্দের ও যতির তানলয়ের উপরে প্রতিষ্ঠিত হয়,—তত্ত্বের উপলব্ধি কিম্বা রসের প্রগাঢ়তার উপরে গড়িয়া উঠে না।

আমি যাহাকে বস্তুতন্ত্র কবিতা বলিয়াছি, ইংরেজিতে তাহাকে poems of imagination বলা যাইতে পারে। রবীন্দ্রনাথের রচনায় এই জাতীয় কবিতার সংখ্যা যে কম, এমন বলা যায় না। পূর্ব্ব প্রবন্ধে তার কিছু কিছু দৃষ্টান্ত দিয়াছি। রবীন্দ্রনাথের উর্ব্বশী, চিত্রাঙ্গদা প্রভৃতি কাব্যজগতের অপূর্ব্ব সৃষ্টি। যত পড়ি, ততই যেন তার গাম্ভীর্য্য ও মাধুর্য্য, সত্য ও সৌন্দর্য্য চিত্তকে উত্তরোত্তর আচ্ছন্ন করিয়া ফেলে। ঐ সকল poems of imagination, উহারা poems of fancy নহে। ঐ সকলের শক্তি ও সৌন্দর্য্য শব্দে নয়, অর্থে। ঐ সকলে কেবল কাণে মধু ঢালিয়া দেয় না, কিন্তু প্রাণের ভিতরে বিশ্ব সঙ্গীতের

সঙ্গত জাগাইয়া তুলে। ধর্ম্ম-কবিতা বা ধর্ম্ম-গীতের আলোচনাতেও বস্তুতন্ত্রতা তার বিচারের মাপকাঠি। মায়িক সৃষ্টির এ শক্তি ও অধিকার নাই।

## বস্তুতন্ত্রতা—বাহিরে ও ভিতরে

কাব্যসৃষ্টির বস্তুতন্ত্রতা সর্ব্বদা কবির প্রত্যক্ষ অভিজ্ঞতার উপরে নির্ভর করে। ধর্ম্মের কবিতা কবির ধর্ম্মজীবনের অভিজ্ঞতার উপরে প্রতিষ্ঠিত হয়। এক্ষেত্রে কাব্যসৃষ্টি যে বস্তুকে আশ্রয় করিয়া গড়িয়া উঠে, তাহা বাহিরের নয়, ভিতরের। এ বস্তু অন্তরের জ্ঞানের ও রসের আশ্রয়ীভূত হয়। এ বস্তু আপনি সেই জ্ঞান ও সেই রস। বস্তুতন্ত্রতা বলিতে যে সকল ক্ষেত্রে বাহিরের, ইন্দ্রিয়গ্রাহ্য বস্তুর অধীনতা বুঝাইবে, এমন কোনো কথা নাই। বাহিরের নৈসর্গিক বস্তু যেমন বস্তু, অন্তরের জ্ঞান এবং রসাদিও সেইরূপ বস্তুপদবাচ্য হয়। অপরোক্ষানুভূতির দ্বারা যাহা প্রত্যক্ষ হয়, তাহাও বস্তু। ব্রহ্ম ইন্দ্রিয়গ্রাহ্য নহেন, অনুভূতিগ্রাহ্য মাত্র। কিন্তু তাহাও "বস্তু"। প্রেমও সেইরূপ বস্তু, কিন্তু তার রূপও নাই, রসও নাই; শব্দও নাই, গন্ধও নাই। কোনো কিছুরই আদর্শ বা স্বরূপ চক্ষুরাদি ইন্দ্রিয়ের দ্বারা গ্রহণ করা যায় না; অথচ তাহাও বস্তু। এগুলির সত্য অনুভূতি বা উপলব্ধি হইতে যে কাব্য ফুটিয়া উঠে, তাহা এই জন্য বস্তুতন্ত্র হয়। আর যে কাব্যসৃষ্টি এ সকল অন্তরঙ্গ, অপরোক্ষ অনুভূতিগ্রাহ্য বস্তুর প্রত্যক্ষ না করিয়া তাহাদের কথা বলিতে যায়, তাহা সত্য অনুভূতির বা উপলব্ধির উপরে প্রতিষ্ঠিত হয় না বলিয়া, বস্তুতন্ত্রতাহীন হইয়া পড়ে।

## অন্তরঙ্গ অভিজ্ঞতার প্রামাণ্য কি?

এখানে কেহ কেহ একটা প্রশ্ন তুলিতে পারেন। কবির প্রত্যক্ষ অভিজ্ঞতার উপরে যে কাব্যসৃষ্টি প্রতিষ্ঠিত হয়, তাহাই যদি বস্তুতন্ত্র হয়, তাহা হইলে ধর্ম্মাদি অন্তরঙ্গ বিষয়ের কবিতা তো কবির অন্তরঙ্গ

অভিজ্ঞতার উপরেই প্রতিষ্ঠালাভ করে। আর তাহা হইলে, সে কবিতার সত্যাসত্যের প্রমাণ কবি নিজে; অপর কেহ হইতে পারেন না। বহির্বিষয়ের অভিজ্ঞতার প্রামাণ্য বাহিরের কথা, অন্তরঙ্গ বিষয়ের প্রামাণ্য সেরূপ বাহিরের কথা নয়।

কিন্তু কথাটা সত্য নহে। বহির্বিষয়ের প্রামাণ্য, এক দিক দিয়া দেখিতে গেলে, ব্যক্তিগত ব্যাপার বটে। আমার চক্ষেই আমি আকাশের নীলিমা বা দুর্ব্বাদলের শ্যামলতা প্রত্যক্ষ করি। আকাশ যে নীল, দুর্ব্বাদল যে শ্যাম,—ইহার প্রামাণ্য আমার ইন্দ্রিয়প্রত্যক্ষ জ্ঞান। কিন্তু আমার ইন্দ্রিয়প্রত্যক্ষেরও সত্যাসত্য নির্দ্ধারণের একটা বাহিরের মাপকাঠি আছে। আমার মতন আর দশজনের অভিজ্ঞতা সেই মাপকাঠি। জড়বস্তু বিশেষের বিবিধ গুণাগুণ এবং ধর্ম্মাধর্ম্ম সম্বন্ধে জগতের জনগণের সার্ব্বভৌমিক ও সার্ব্বজনীন অভিজ্ঞতা জড়বিজ্ঞানের প্রামাণ্য, শুদ্ধ ব্যক্তিগত ইন্দ্রিয়ানুভূতির দ্বারা তার সত্যাসত্য সপ্রমাণ হয় না। অন্তরঙ্গ রাজ্যেও ঐ এক কথা। জগতের তত্ত্বজ্ঞানী এবং ভক্তসমাজের সার্ব্বভৌমিক এবং সার্ব্বজনীন অভিজ্ঞতা সেইরূপ ধর্ম্মাদি অন্তরঙ্গ-বিষয়ের প্রামাণ্য। কোন্ অন্তরঙ্গ অভিজ্ঞতা সত্য, আর কোন্‌টা অসত্য বা কল্পিত এই কষ্টিপাথরে তাহা কষিয়া দেখিতে হয়। এই সকল জ্ঞানী ও ভক্ত মহাজনেরা নানা ভাষায়, নানাবিধ উপমা অলঙ্কার রূপকাদির সাহায্যে আপন আপন অন্তরের গভীরতম অভিজ্ঞতা ব্যক্ত করিয়াছেন। বাহিরের দিক দিয়া বিচার করিলে, ইঁহাদের উপদেশ ও সাক্ষ্যের মধ্যে বিস্তর বিভিন্নতা দেখা গিয়া থাকে। এ সকলকে পরীক্ষা করিয়া, তাঁহাদের ভিতরকার সার্ব্বভৌমিক ধর্ম্ম বা তত্ত্বগুলি বাহির করিতে হয়। আর তখন সেই তত্ত্বের দ্বারা ব্যক্তিগত অভিজ্ঞতার সত্যাসত্য নির্দ্ধারণ করিতে হয়। এই সকল অন্তরঙ্গ ব্যাপারের কোন্‌টা সত্য আর কোনটা কল্পিত, কোনটা অসত্য আর

কোন্‌টাতে সত্যাভাস মাত্র আছে ;—ইহা সহজে ধরা পড়িয়া যায়। এই কষ্টিপাথরে ধর্ম্মবিষয়ক কবিতার বা সংগীতের বস্তুতন্ত্রতাদির পরীক্ষা করিতে পারা যায়। যে কবিতা বা সংগীত বস্তুতন্ত্র ও সত্য, ধর্ম্মজগতের সার্ব্বভৌমিক ও সার্ব্বজনীন অভিজ্ঞতার সঙ্গে তাহার সম্পূর্ণ সঙ্গতি লক্ষ্য করিতে পরো যায়। যাহাতে বস্তুতন্ত্রতার, অর্থাৎ সত্য ও প্রত্যক্ষ অভিজ্ঞতার অভাব থাকে, তাহাও এই প্রমাণ প্রয়োগে ধরা পড়িয়া যায়।

# রাখি-বন্ধন

এবারেও একরূপ করিয়া রাখি উৎসব হইয়াছে। কিন্তু সাত বৎসর পূর্ব্বে যে ভাবটী দেশময় জাগিয়া উঠিয়াছিল, তার কোনো চিহ্নই দেখা গেল না। মৌলবী লিয়াকৎ হুসেন না থাকিলে, এবারে কলিকাতার রাখি-উৎসব আদৌ হইত কি না সন্দেহ। অথচ মৌলবী সাহেব হিন্দু নহেন; কিন্তু প্রথমাবধি এই রাখি-উৎসবটী একান্ত হিন্দুভাবাপন্ন হইয়া উঠিয়াছিল।

এবারে যে ভাল করিয়া এ উৎসবটী হয় নাই, তার প্রধান কারণ বাংলার নেতৃবর্গের ঔদাসীন্য। এ ঔদাসীন্য তাঁহাদের পক্ষে নিতান্ত অস্বাভাবিক না হইলেও, দেশের ভবিষ্যৎ কল্যাণের দিক দিয়া বিচার করিলে, কিছুতে মার্জ্জনীয় বলিয়া মনে করা যায় না। এই কয় বৎসরের স্বদেশী আন্দোলন ইঁহাদের পক্ষে কেবল একটা সুচতুর পলিটিক্যাল্ চাল মাত্র ছিল: ইঁহারা ইংরেজকে ভয় দেখাইবার জন্য এ গোলটা বাধাইয়া তুলেন। বঙ্গভঙ্গ রহিত করাই ইঁহাদের একমাত্র উদ্দেশ্য ছিল। যেরূপ প্রকারে হউক, সে উদ্দেশ্য সিদ্ধি হইয়াছে। সুতরাং এ সকল গোলমালের ব্যাপারকে আর জাগাইয়া রাখার কোনো প্রয়োজন নাই।

কিন্তু দেশে অনেক লোকে এই সকলকে এভাবে দেখে নাই॥ তারা আমাদের অজীর্ণ পলিটিক্স্ বুঝে না। আমাদের ধার করা পলিটিক্যাল ভাবের মর্ম্ম গ্রহণ করিতে তারা পারে না। আমাদের বিজাতীয় বুলি ও বিদেশীয় চাল, এসকলের কোনো ধার তারা ধারে না। তারা বুঝে দুনিয়ায় এক বস্তু—ধর্ম্ম। ধর্ম্ম ভাবিয়াই তারা ৩০শে

আশ্বিনে এমন করিয়া আবালবৃদ্ধবণিতা মিলিয়া গঙ্গাস্নান করিয়াছে। ধর্ম্মজ্ঞানেতেই তারা এদিন আপন আপন ঘরের রন্ধনশালায় আগুন জ্বালে নাই। ধর্ম্মভাবেই তারা এতদিন স্বদেশের সেবাতে আপনাদিগকে নিযুক্ত করিয়াছে। এগুলি কেবল একটা পলিটিক্যাল চাল মনে করিলে, তারা কখন এমন করিয়া মাতিয়া উঠিত না।

ফলতঃ স্বদেশীর সকল ব্যাপার রাষ্ট্রীয় নেতারা একভাবে দেখিয়াছেন, আর দেশের লোকে অন্যভাবে করিয়াছে। ইঁহারাও যে রাখিবন্ধনের ধর্ম্মের দিকটা দেখেন নাই, তাহা নহে। কিন্তু নিজেরা কখনও ইহাকে ধর্ম্মকর্ম বলিয়া গ্রহণ করেন নাই; ধর্মের প্রেরণা জাগাইয়া দেশের লোককে কেবল মাতাইয়া তুলিবার চেষ্টা করিয়াছিলেন মাত্র। এইজন্য অনেকে গঙ্গাস্নানকে পৌত্তলিকতা সংশ্লিষ্ট অধর্ম ও কুসংস্কার ভাবিয়াও, দেশের লোককে গঙ্গায় যাইয়া স্নান করিয়া, স্বদেশী সংকল্প গ্রহণ করিতে বলিয়াছেন। কালী দুর্গা প্রভৃতি পূজাকে আযৌবন "ভূতপরস্তি" জ্ঞানে পাপ বলিয়া পরিহার করিয়াও, কালী-বাড়ীর বা দুর্গাবাড়ীর প্রাঙ্গনে দাঁড়াইয়া প্রতিমা সাক্ষী করিয়া, দেশের লোককে বয়কট মন্ত্র পড়াইয়াছেন। ইংরেজের কেতাবে পড়িয়াছিলাম যে য়ুরোপের কোনো কোনো অতিযুক্তবাদী পণ্ডিত রাজা ও পুরোহিত মিলিয়া আপন আপন স্বার্থের সন্ধানে যাইয়া, ধর্মকর্মের প্রতিষ্ঠা করিয়াছেন বলিয়া মনে করেন। এই ভাবে আমাদের অনেক "স্বদেশী" নেতাও বোধ হয় রাখি প্রভৃতি স্বদেশী অনুষ্ঠানগুলির প্রতিষ্ঠা করিয়াছিলেন। সুতরাং তাঁদের কাজ যখন হাঁসিল হইয়া গিয়াছে, তখন এসকল স্বাদেশিক অনুষ্ঠানকে বাঁচাইয়া রাখার কোনো প্রয়োজন বোধ যে আর তাহাদের থাকিবে না, ইহা কিছু বিচিত্র নহে।

কিন্তু প্রকৃতপক্ষে নীতিজ্ঞ হইলে ইঁহারা এমন আত্মঘাতী পন্থা অবলম্বন করিতেন না। তাঁরা এগুলিকে পলিটিক্যাল চাল বলিয়া মনে

করিতে পারেন, এর উপরে যাইবার অধিকার তাঁদের এখনও জন্মায় নাই। কিন্তু দেশের লোকে যে এগুলিকে সরলভাবে ধর্মকর্ম বলিয়া ধরিয়া লইয়াছিল, এ জ্ঞানও কি তাঁদের হয় নাই? অন্ততঃ সে জন্যও তো এই অনুষ্ঠানগুলিকে বাঁচাইয়া রাখিবার জন্য পূর্ব্বের মতন চেষ্টা করা কর্ত্তব্য ছিল। দেশের লোকে যে এখন ইহা বুঝিল যে এঁরা ধর্ম লইয়া পলিটিক্যাল্ খেলা খেলেন, ইহাতে তাঁহাদের নেতৃত্ব-মর্য্যাদা আর থাকিবে কি? আবার কখনো যদি এঁরা কোনো আপদে বিপদে পড়িয়া দেশের লোককে এরূপভাবে মাতাইতে যান, তারা আর কি তেমন করিয়া তাঁদের কথা শুনিবে? আজ রাখি, কাল ফাঁকি; এক বৎসর ৩০শে আশ্বিন, অরন্ধন; আর পর বৎসর সেই দিনেই আবার ভুরি ভোজন; এমন ছেলেখেলাকে দেশের লোকে আর কি ধর্ম্ম ভাবিয়া আঁকড়াইয়া ধরিতে যাইবে? রাখি ও অরন্ধন হিন্দুর পঞ্জিকায় উঠিয়াছে এই জন্য যে বাংলার হিন্দুসমাজ এগুলিকে একটা পূজাপার্ব্বনের সামিল করিয়া লইয়াছে। আর তাঁদের এই নূতন প্রতিষ্ঠানটা পঞ্জিকায় প্রতিষ্ঠালাভ করিয়াছে বলিয়া আমাদের নেতৃবর্গ কত না আত্মশ্লাঘা প্রকাশ করিয়াছিলেন! কিন্তু এবারে তাঁরা যেভাবে এই উৎসবটিকে "বয়কট" করিবার চেষ্টা করিয়াছেন, তাতে এই প্রতিষ্ঠা আর থাকিবে কি? মোটা কথা এই, পলিটিক্যাল্ এজিটেষন্ আর স্বদেশী বা স্বাদেশিকতা এক বস্তু নহে। আর আমাদের এই স্বদেশী আন্দোলনটিকে একান্তভাবে পলিটিকস্-ভারাক্রান্ত করিয়া যে তাহাকে অনেকটা নষ্ট করা হইয়াছে, একথা অস্বীকার করিতে পারি না।

* * *

ইহার উৎপত্তি পলিটিক্যাল্ সত্য। কিন্তু এ জগতে অনেক মহৎ বস্তুই অতি নীচ স্থানে জন্মিয়া থাকে। পাঁকে পদ্মের জন্ম হয়, কিন্তু তাই বলিয়া পঙ্কজ পঙ্কিল হইয়া থাকে না। অতি সামান্য

ঘটনা হইতে জগতের ইতিহাসে কত বড় বড় অনুষ্ঠানের সূত্রপাত হইয়া গিয়াছে। আমাদের স্বদেশীও ঠিক সেইরূপ। ইহার-উৎপত্তি একটা আকস্মিক পলিটিক্যাল্ বিরোধে, সত্য। কিন্তু ইহার প্রতিষ্ঠা আমাদের চিরন্তন আত্ম-প্রতিষ্ঠায় ও চরম আত্ম-চরিতার্থতা লাভে। বঙ্গ-ভঙ্গের অপমানের তাড়নাতে আমরা জাগিয়া উঠিয়াছি বটে, কিন্তু সেই অপমানের প্রতিকার বা প্রতিশোধ আমাদের জাগ্রত জীবনের এক মাত্র বা শ্রেষ্ঠ বা নিত্য কর্ম্ম নহে। সে প্রতিকার লাভের পূর্ব্বেও আমরা বঙ্গভঙ্গ রদ করা অপেক্ষা একটা বৃহত্তর লক্ষ্যের দিকে ছুটিয়াছিলাম। আর বঙ্গভঙ্গ রদ হইয়াছে বলিয়া সে লক্ষ্যলাভ হইয়াছে, এমন মনে করি না। সুতরাং সত্য স্বাদেশিক চেষ্টার বিরাম কিছুতে শুভ হইতে পারে না।

## "স্বদেশী"

কিন্তু এ চেষ্টার বিরাম না হইলেও, প্রথমে স্বদেশী ভাবের যে উচ্ছ্বাস ছিল, তাহা যে এখনও থাকিবে, এমন আশা করা অসঙ্গত। সুতরাং এবারে তেমন সুরগোল করিয়া রাখি-উৎসব হয় নাই বলিয়া আমার কোন দুঃখ বা নিরাশা হয় নাই। প্রতিদিন নদীতে আর বান ডাকে না। সাগর-বক্ষেও অষ্টপ্রহর একটানা কেবল জোয়ারের প্রকোপ প্রকাশিত হয় না। হয় না বলিয়াই জগতের মঙ্গল। জোয়ারের পর ভাটা আসে বলিয়া, বসুন্ধরা দিনে দিনে নূতন পলির প্রলেপ ধারণ করিয়া উর্ব্বরা হইয়া উঠেন। মানবের জীবনেও এইরূপ ভাবের জোয়ার ভাটা খেলে। কেবল একটানা প্রবল ভাবের বন্যাতে যদি আমরা ভাসিয়া চলিতাম, তবে সে টানের মান থাকিত না, আর আমাদের প্রাণ বাঁচান মুস্কিল হইয়া পড়িত। আমাদের জাতীয় জীবনের মরা গাঙ্গে যে একবার বান ডাকিয়াছে, ইহা পরম সৌভাগ্যের কথা। আর সেই তরঙ্গভঙ্গ কমিয়া গিয়া, এখন যে সে ভাবের ও ভক্তির স্রোত

মন্দগতিতে নিঃশব্দে চলিতেছে, ইহা স্বভাবের নিয়ম। বান ডাকিয়াছিল। সে বানের জলে কত ব্রহ্মডাঙ্গা ভাসাইয়া লইয়া গিয়াছিল, আবার ভাটা পড়িল, জল নামিয়া গেল; ইহাতে ক্ষতি নাই। কিন্তু কতটা পরিমাণ পলি এ বানের জলে দেশের প্রাণের উপর আনিয়া ফেলিয়া গিয়াছে তাহা দেখিতে হইবে। তারই দ্বারা এই জোয়ারের সফলতার বা নিষ্ফলতার পরিমাপ করিতে হইবে।

আর এইভাবে পরীক্ষা করিয়া দেখিলে, স্বদেশী যে নষ্ট হইয়া গিয়াছে, কিছুতে তো এমনটা মনে হয় না। দশ বৎসর পূর্ব্বে আমরা স্বদেশকে যে চক্ষে দেখিতাম আজ যে সে চক্ষে আর দেখি না, এ বিষয়ে তো আর বিন্দুমাত্র ভুল নাই। এই কয় বৎসরের ঝড় বাতাসে আমাদের স্বদেশাভিমানকে যে বিশুদ্ধতর করিয়া তুলিয়াছে ইহা কি অস্বীকার করা যায়? বিদেশের সভ্যতা ও সাধনা আমাদিগকে কিছুকাল পূর্ব্বে যেভাবে আঁকড়াইয়া ধরিয়াছিল, আজ যে আর সেভাবে আঁকড়াইয়া রাখে নাই, ইহা তো সত্য কথা। দশ বৎসর পূর্ব্বে আমরা পরের চক্ষে নিজেকে দেখিতাম; আজ যে আর তাহা করি না, চারিদিকে তো তার প্রমাণ পরিচয় পাইতেছি। স্বদেশ আর আমাদের নিকট একটা সুখকর কল্পনা নহে, কিন্তু সত্য বস্তু। এই কয় বৎসরের স্বদেশী আন্দোলনে যে আমাদিগের স্বাদেশিকতাকে এইরূপ বস্তুতন্ত্র করিয়া তুলিয়াছে, ইহা বা অস্বীকার করিতে পারি কি? আর এই সকলের দ্বারা স্বদেশীর সফলতার বা নিষ্ফলতার পরীক্ষা করিতে হয়,—বাহিরের সুরগোলের বা আন্দোলন আস্ফালনের দ্বারা এ বিচার হয় না।

এ জগতে সকল ব্যাপারেই কিছুটা অপব্যয় ও অপচয় হইয়া থাকে। চেষ্টামাত্রেই স্বল্প চিন্তাশক্তি ক্ষয় করে। সুতরাং আমাদের এই কয় বৎসরের স্বাদেশিক চেষ্টাতে যে একবারে কোনো অপচয় বা

শক্তিক্ষয় হয় নাই, এমন বলিতে পারি না। আমরা যা করিতে গিয়াছিলাম, সকল দিক দিয়া তাহা সফল হয় নাই। কোনো কোনো দিকে হয়ত এক করিতে যাইয়া, অজ্ঞতা বা অসমর্থতা নিবন্ধন আর এক করিয়া বসিয়াছি। কিন্তু এরূপ অপচয় ও অসমর্থতা মানুষী চেষ্টামাত্রের অপরিহার্য্য অঙ্গ। এই অপচয় বা নিষ্ফলতা দেখিয়া নিরাশ হইলে চলিবে কেন?

সাধন-পথে প্রবেশ করিবার সময়, গুরুশক্তি-সঞ্চারে সাধক প্রথমে এক অপূর্ব্ব অবস্থা লাভ করেন। তপজপ, ঋদ্ধিসিদ্ধি, সকলই তখন করতলন্যস্ত আমলকীবৎ বলিয়া মনে হয়। কিন্তু সে ভাব স্থায়ী হয় না। সে আনন্দের উদ্দেশ্য লোভকে জাগান, সাধনের প্রবৃত্তিকে বলবতী করা, বিনা সাধনে সস্তায় সিদ্ধি দান করা নহে। এই জন্য ক্রমে প্রথমকার এই আনন্দ ও এই উচ্ছ্বাস, এ রস ও এ আবেশ সকলই শুকাইয়া যায়। তখন সাধক প্রকৃতপক্ষে সাধনাতে প্রবৃত্ত হন। তখন হইতে তিলে তিলে অশেষ প্রকারের সংযম শাসন, ব্রত নিয়মাদির দ্বারা আপনাকে বাঁধিয়া ছাঁদিয়া, দুর্বৃত্ত প্রবৃত্তি কুলকে সংযত করিয়া, সাধনের বৈরী যে ভাব ও অবস্থা সে সমুদায়কে নষ্ট বা জয় করিয়া, পরে বহু ক্লেশে ও বহুযত্নে সেই প্রথমকার অস্থায়ী অবস্থাতে আপনাকে পুনরায় স্থায়ীভাবে প্রতিষ্ঠিত করিয়া তবে সিদ্ধির পথে গিয়া দাঁড়াইতে হয়। জাতীয় জীবনেও জাতির কর্ম্মক্ষয় হইতে আরম্ভ করিলে ভগবৎ-শক্তিসঞ্চারে এইরূপ নব-ভাবের ও নব-শক্তির প্রকাশ হইয়া থাকে। জনমণ্ডলীর প্রাণে মুক্তিবাসনা জাগাইয়া দেওয়াই এ সঞ্চারের লক্ষ্য। নূতন বর্ষার জলে যেমন শুষ্ক খালবিলের মাছগুলি উদ্দাম লাফালাফি আরম্ভ করে, অচেতন জনমণ্ডলীও এই নব চেতনাসঞ্চারে সেইরূপ উদ্দাম হইয়া উঠে। কিন্তু এভাব চিরদিন থাকে না। থাকে না বলিয়া দুঃখ করিবার বা নিরাশ হইবার কোনো কারণ নাই।

সাত বৎসর আগে আমরা একটা প্রবল ও অস্বাভাবিক ভাবাবেগে অতি-চঞ্চল হইয়া পড়িয়াছিলাম। মানুষ এরূপ ভাবের আবেগে যা' কিছু বলে তার সত্য ও যা' কিছু করে তার স্থায়িত্ব কোথাও থাকে না। রাগের মাথায় আমরা যে সংকল্প করি, সে সংকল্প কখনও ঠিক সাধু সংকল্প হয় না। আর রাগের মাথায় মানুষ ভগবানকে ডাকিলেও সে ডাক যে তিনি শোনেন না, ইহাও কিছু বিচিত্র নহে। "বাঙ্গালীর পণ" তখন ছিল বিলাতী বর্জ্জন; "বাঙ্গালীর আশা" তখন ছিল স্বারাজ্য প্রাপ্তি। বাস্তবিক যে বাঙ্গালী তখন একেবারে বিলাতী বর্জ্জন করিতে চাহিয়াছিল, তাহা নয়। আর বাঙ্গালী যে সত্য সত্য স্বারাজ্য লাভের জন্য ব্যাকুল হইয়া উঠিয়াছিল, তাহাও নয়। এ দুটাই একটা আকস্মিক কারণে, একটা আকস্মিক ভাবের প্রেরণায় আমাদের প্রাণে জাগিয়া উঠিয়াছিল মাত্র। আর এই উভয় সংকল্পের অন্তরালে একটা অসংযত ও অসঙ্গত পরজাতি বিদ্বেষও যে জাগিয়া ছিল, ইহা অস্বীকার করা যায় না। আর বিদ্বেষ হইতে যে সংকল্প জন্মে ভগবানের রাজ্যে তাহা কখনো সম্পূর্ণ সফলতা লাভ করিতে পারে না। আমাদের এই পণ ও এই আশা, এই কাজ ও এই ভাষা যে সম্পূর্ণ রূপে সত্য হয় নাই, ইহা আর আশ্চর্য্য কি?

কিন্তু এ নিষ্ফলতা সত্ত্বেও এই কয় বৎসরের স্বদেশী চেষ্টাতে যে কেবলমাত্র অযথা শক্তিক্ষয় হইয়াছে, এমনও মনে করি না। আসল কথাটা এই যে প্রথম রাখিবন্ধনের সময় ও তার পরেও কিছুদিন পর্য্যন্ত আমরা যাহা দেখিয়াছি ও শুনিয়াছি, তাহার উদ্দেশ্যে ছিল কেবল আমাদিগকে সচেতন করা, একেবারে স্বপ্রতিষ্ঠ করা নয়। বহুদিন আমরা ঘুমাইয়া ছিলাম। আমাদের ভাব ও চিন্তা, আশা ও আদর্শ সকলই বিদেশীয় সাধনা ও শিক্ষার প্রভাবে একটা অস্বভাবিক বিকৃতি প্রাপ্ত হইতেছিল। এই গভীর আত্মবিস্মৃতির সময়, আমাদিগকে এমন

করিয়া নাড়াচাড়া না দিলে, আত্মচৈতন্যের উদয় হইত না। এই জাতীয় আত্মচৈতন্যকে জাগ্রত করাই এই স্বদেশী আন্দোলনের মূল উদ্দেশ্য ছিল। সেই উদ্দেশ্যের দ্বারাই ইহার সফলতা-নিষ্ফলতার বিচার করিতে হইবে। আর এইরূপ বিচার করিলে, এই কয় বৎসরের এই আন্দোলন যে এতটুকুও বিফলে গিয়াছে, এমন মনে করিতে পারি না।

(রচনার কাল—কার্তিক, ১৩১৯ সাল।)

# স্বদেশী ও বয়কট

যাঁরা বয়কট বা বিলাতী বর্জ্জনকে "স্বদেশীর" মুখ্য অঙ্গ বলিয়া মনে করেন, তাঁরা স্বদেশী বস্তুটি যে কি, ইহা ধরিতে পারিয়াছেন কিনা সন্দেহ। কারণ প্রকৃত স্বদেশী কেবল নুন চিনির ব্যাপার নয়। ভারতের যে নিজস্ব একটা সনাতন সাধনা ও সমাজ-প্রকৃতি আছে, তারই উপর সত্যকার স্বদেশী প্রতিষ্ঠিত। আর এই সত্য স্বদেশী বস্তুকে যে "বয়কট" ছাড়িয়াও রাখা যায়, আর "বয়কট" রাখিয়াও নষ্ট করিতে পারা যায়, আমরা অনেকে এ পর্য্যন্ত এই কথাটা ভাল করিয়া ধরিয়াছি কিনা সন্দেহ।

বিলাতী বর্জ্জনের পণ চিরকাল আমরা রক্ষা করিতে পারিব না, পূর্ব্ব হইতে জানিতাম। যাঁরা এই 'বয়কট' জারী করেন, তাঁরা নিজেরা যে এ বিষয়ে খুব নিষ্ঠাবান ছিলেন, এমনও নয়। এটা কেবলমাত্র একটা পলিটিক্যাল্ চাল ছিল। ইংরেজকে ভাতে মারিবার চেষ্টা করিয়া বঙ্গভঙ্গের শোধ তুলিবার ইচ্ছা হইতে এই বয়কটের প্রতিষ্ঠা হয়। অনেকে এতটাও করিতে চান নাই। তাঁরা ইংরাজের বাণিজ্য নষ্ট করিবার ভয় দেখাইয়াই আপনাদের কার্য্যোদ্ধার করিতে চাহিয়াছিলেন। আর ইহাই যখন বয়কটের মূল বা জন্ম কথা, তখন এই বয়কট যে চিরকাল থাকিবে না, ইহা পূর্ব্ব হইতে জানিতাম। এইজন্য ন্যাশন্যালিষ্ট্ দলের কেহ বোধ হয় কখনো পুরোহিত সাজিয়া দেশের লোককে বয়কটের মন্ত্রপাঠ করান নাই।

বয়কট বা বিদেশী বর্জন পণ কখনো চিরদিন থাকিবে না, থাকিতে পারে না। চিরদিনের জন্য এরূপ সংকল্প কোনো জাতি কখনো করে

নাই ও করে না। ভারতের বাহিরে আর কোনো জাতির সঙ্গে আমাদের ব্যবসায় বাণিজ্যের সম্বন্ধ থাকিবে না, ইহা অসম্ভব কথা। আর অপরের সঙ্গে ব্যবসায় বাণিজ্যের সম্বন্ধ থাকিলে আমাদিগকে তাদের পণ্য লইতে হইবে, আর তাহাদিগকে আমাদের পণ্য পাঠাইতে হইবে। এরূপ পণ্যবিনিময় ব্যতীত বাণিজ্য চলে না। বাণিজ্য ব্যতীত কোনো জাতির অর্থশক্তি কখনো বাড়িয়া উঠে না। সুতরাং এই বহির্বাণিজ্যের খাতিরে আমদানি ও রপ্তানি দু'ই যখন সমভাবে রক্ষা করা আবশ্যক, তখন জাতীয় অর্থাগমের পথ একেবারে বন্ধ করিয়া, বয়কট পণ রক্ষা করা অসম্ভব ও অসাধ্য। সুতরাং যাবতীয় বিদেশীয় পণ্য পরিহার করা কখনই সম্ভব নয়। সেরূপ চেষ্টা করাও সঙ্গত নয়। অথচ আমরা স্বদেশী আন্দোলনের প্রথম উচ্ছ্বাসে এই চেষ্টাই করিয়াছিলাম। তখন দেশে একটা নূতন শক্তি জাগান আবশ্যক ছিল বলিয়া, সে চেষ্টাও যে কোনোরূপে অসঙ্গত হইয়াছিল, এমনও বলা যায় না। ইহাকে এখন কোনো প্রকারের স্থায়িত্ব দিবার চেষ্টা করিলেই অন্যায় হইবে।

ফলতঃ এখন এমন একটা সময় আসিয়াছে যখন আমাদের বাণিজ্যগত স্বত্বস্বার্থ রক্ষার জন্য কোথায় কতটা পরিমাণে ও কি আকারে বিদেশীয় পণ্যকে যথাসাধ্য বর্জ্জন করিয়া চলা আবশ্যক, আর কোথায় ইহা অনাবশ্যক ও অনিষ্টকর, ইহা ধীরভাবে তলাইয়া দেখা কর্ত্তব্য। কতকগুলি বিদেশী পণ্য আসিয়া আমাদের নিজেদের কতকগুলি পণ্যের উচ্ছেদ সাধন যে করিতেছে, ইহা প্রত্যক্ষ কথা। দৃষ্টান্তস্থলে বিদেশীয় এনামেলের বাসনের উল্লেখ করা যাইতে পারে। এই সব বিদেশীয় বস্তু কেবল যে আমাদের চিরাগত তামাকাঁসার বাসনগুলিকেই ক্রমে বাজার হইতে তাড়াইয়া দিতেছে তাহা নয়; তামাকাঁসার তৈজসপত্রে গরীব গৃহস্থের যে সঞ্চয়প্রবৃত্তি চরিতার্থ হইত ও তাহার পরিবার পরিজনের ভবিষ্যতের সংস্থানের যে একটা ব্যবস্থা করিত, ও সবই এই বিদেশী

এনামেলের বাসনে একেবারে নষ্ট করিয়া দিতেছে। ইহাতে কেবল যে আমাদের আর্থিক অনিষ্টই হইতেছে, তাহা নয়। এই সকল পণ্য প্রচলিত হইয়া আমাদের প্রাচীন সমাজপ্রকৃতির মূলে পর্য্যন্ত আঘাত করিতেছে এবং দেশের দরিদ্র শ্রমজীবিদিগকে বিলাতী শ্রমজীবির ন্যায় "শোথের শেয়ালার মত" অসহায় করিয়া তুলিতেছে। এই জাতীয় বিদেশীয় পণ্যকে প্রাণপণে বর্জ্জন করা আবশ্যক। এরূপ আরো অনেক বিদেশীয় পণ্য আছে, যার সঙ্গে প্রতিযোগিতা করিয়া আমাদের স্বদেশী পণ্য কিছুতে এখন আর আপনাকে বাঁচাইয়া রাখিতে পারিতেছে না; অথচ এ সকল পণ্য উৎপাদনের সরঞ্জাম ও শক্তি উভয়ই আমাদের দেশে ও সমাজে প্রচুর পরিমাণে বিদ্যমান রহিয়াছে। এসকল বিদেশীয় পণ্য পরিহার করিতে না পারিলে আমাদের দারিদ্র্য দুর্দ্দশার সীমা থাকিবে না, ইহা অস্বীকার করা অসম্ভব। কিন্তু এরূপ পরিহারকে বহিষ্করণ বা বয়কট্ বলা কর্ত্তব্য নহে। ইহাকে বহিষ্করণ না বলিয়া আত্মরক্ষা বলাই সঙ্গত। ইংরেজীতে এরূপ বিদেশীয় পণ্যবর্জ্জনের চেষ্টাকে বয়কট বলে না, কিন্তু প্রোটেক্‌সন ( Protection ) বলা হয়। ইহার অন্তরালে পরপণ্য নষ্টের আকাঙ্ক্ষা নাই; কেবল আপনার পণ্যরক্ষা করিবার ইচ্ছা বিদ্যমান থাকে. অষ্ট্রেলিয়া, ক্যানাডা প্রভৃতি ব্রিটিশ উপনিবেশেও ইংরেজের পণ্যের সঙ্গে সাংঘাতিক প্রতিযোগিতা হইতে নিজেদের পণ্যকে বাঁচাইয়া রাখিবার জন্য ঐরূপ প্রোটেক্‌সনের ( Protection ) ব্যবস্থা আছে। এ সকল ইংরেজ উপনিবেশে ইংলণ্ডের পণ্য পর্য্যন্ত বিনা মাশুলে প্রবেশ করিতে পারে না। জার্ম্মাণী, ফরাসী, আমেরিকা প্রভৃতি আধুনিক জগতের প্রায় সকল দেশেই বিদেশীয় পণ্যের প্রতিযোগিতা হইতে নিজেদের পণ্যকে রক্ষা করিবার জন্য এরূপ প্রোটেক্‌সনের ব্যবস্থা আছে। কেবল ইংলণ্ডেই এ ব্যবস্থা নাই। কিন্তু ইংলণ্ডেও কতদিন

যে এই তথাকথিত অবাধ বাণিজ্যনীতি প্রতিষ্ঠিত থাকিবে, বলা যায় না।

কিন্তু জার্ম্মাণী বা আমেরিকা, ফরাসী বা রুশিয়া, এমন কি ক্যানাডা বা অষ্ট্রেলিয়া প্রভৃতি ব্রিটিশ উপনিবেশেও যে আত্ম-শাসনের শক্তি আছে, আমাদের সে শক্তি নাই। আমাদের রাষ্ট্রশক্তি দেশের লোকের করায়ত্ত নহে। ক্যানাডার বা অষ্ট্রেলিয়ার লোকে যেমন নিজেদের ইচ্ছামত নিজেদের রাজস্বের ব্যবস্থা করে, নিজেদের উপরে নিজেরা ট্যাক্স বসায়, আমরা সেরূপ পারি না। আমাদের এ অধিকার থাকিলে আর স্বদেশী সুতা ও কাপড়ের উপরে এখন যে মাশুল আছে, তাহা কখনো বসিত না। আর আমাদের এ অধিকার নাই বলিয়া অষ্ট্রেলিয়া বা ক্যানাডা প্রভৃতি উপনিবেশে স্বদেশীয় পণ্যের রক্ষা ও শ্রীবৃদ্ধির জন্য যে রাষ্ট্রীয় ব্যবস্থা আছে, সেরূপ ব্যবস্থা আমরা এখানে প্রবর্ত্তিত করিতে পারি না। এখানে আমরা কেবল নিজেরা ধর্ম্মঘট করিয়া, আপনাদিগের স্বেচ্ছাকৃত স্বার্থত্যাগের শক্তির দ্বারা সস্তা বিদেশীয় পণ্যের সাংঘাতিক প্রতিযোগিতার হাত হইতে নিজেদের পণ্যবিশেষকে রক্ষা করিবার চেষ্টা করিতে পারি। বিদেশী এনামেলের বাসনে আমাদের দেশের তামাকাঁসার পণ্যগুলির একান্ত উচ্ছেদ-সাধন করিতেছে বলিয়া আমরা নিজেরা সংকল্প করিয়া এগুলিকে বর্জ্জন করিতে পারি। বিলাতী কাপড়ে আমাদের তাঁত জোলাদিগের ব্যবসায়কে একেবারে উচ্ছেদ করিতেছে দেখিয়া, আমরা একটু বেশী দাম দিয়াও স্বদেশী তাঁতের কাপড় কিনিব, কিন্তু বিলাতের আমদানী মিলের কাপড় কিনিব না এই সংকল্প করিয়া, কিঞ্চিৎপরিমাণে আমাদের তাঁতগুলিকে বাঁচাইয়া রাখিবার চেষ্টা করিতে পারি। ইহাতে কোনো অপরাধ বা অধর্ম্ম নাই। এইরূপ ভাবে, প্রয়োজনমত, নিজেদের পণ্যের খাতিরে, কোনো কোনো বিদেশী পণ্যকে স্বেচ্ছাপূর্ব্বক বর্জ্জন করিবার সংকল্পকে বহিষ্করণ

বা বয়কট-পণ বলা যায় না। রাষ্ট্রীয় ব্যাপারে, স্বরাষ্ট্রের স্বত্বস্বার্থের সঙ্গে পররাষ্ট্রের স্বত্বস্বার্থের বিরোধ উপস্থিত হইলে পররাষ্ট্রের অসংযত আত্মপ্রতিষ্ঠা বা আস্ফালনকে সংযত করিবার ইচ্ছা হইতে বহিষ্করণ বা বয়কটের উৎপত্তি হয়। কিন্তু নিজেদের পণ্য রক্ষা করিবার জন্য, বিদেশীয় পণ্যের সাংঘাতিক প্রতিযোগিতা সঙ্কোচ করিবার উদ্দেশে, যে বিদেশীয় পণ্য পরিহারের চেষ্টা করা হয়, তাহার অন্তরালে কোনো প্রকারের রাষ্ট্রীয় বাদপ্রতিবাদ বা রেষারেষি বিদ্যমান থাকে না। বয়কট ছাড়িয়াও আমরা, বিনা অপরাধে, এরূপ স্বার্থত্যাগ করিয়া বর্ত্তমান শঙ্কটে স্বদেশের পণ্যকে বাঁচাইয়া রাখিবার চেষ্টা করিতে পারি। আর ইহা করাই সর্ব্বতোভাবে কর্ত্তব্য।

কিন্তু এই পরিহার নীতি সকল প্রকারের বিদেশীয় পণ্য সম্বন্ধে অবলম্বন করা অসম্ভব ও অনাবশ্যক। তাহাতে স্বদেশের ব্যবসায় বাণিজ্যের ক্ষতি বই লাভ নাই। আর সেরূপ করিতে গেলে এই নীতি বিদ্বেষবিজড়িত বয়কটে পরিণত হইবে। আর সর্ব্ববিধ বিদেশীয় পণ্য সম্বন্ধে যদি পরিহার নীতি অবলম্বন করা অসম্ভব ও অসঙ্গত হয়, তবে কোন্ বিদেশীয় পণ্যকে আমরা একান্তভাবে পরিহার করিতে চেষ্টা করিব, ইহা স্থির করিবার জন্য স্বদেশের পণ্যজাতের বর্ত্তমান অবস্থা ও ভবিষ্যতের উন্নতির আশা কি ও কতটা, এ সকল বিষয়ের তন্ন তন্ন বিচার ও অনুসন্ধান করিতে হইবে। কোন্ বিদেশীয় পণ্যের সঙ্গে আমাদের কোন্ স্বদেশী পণ্যের মারাত্মক প্রতিযোগিতা দাঁড়াইতেছে, সে স্বদেশী পণ্যের বর্ত্তমান অবস্থা ও ভবিষ্যৎ উন্নতির সম্ভাবনা কি ও কতটা এই পরিহারনীতি অবলম্বনে সে পণ্যকে আমরা বাঁচাইয়া রাখিতে পারিব কি না;—এই সকল বিষয়ের পুঙ্খানুপুঙ্খ আলোচনা হওয়া আবশ্যক। এরূপ আলোচনা ও অনুসন্ধান করিয়া যে সকল বিদেশী পণ্য একান্তভাবে পরিহার করা সম্ভব ও সঙ্গত, ইহা ঠিক হইলে পরে, সে সম্বন্ধে লোকমত

সংগঠন করিবার চেষ্টা করিতে হইবে। কেবল তাহাতেও কুলাইবে না। যে সকল স্বদেশী পণ্যকে বাঁচাইবার জন্য এই পরিহারনীতি অবলম্বন করা আবশ্যক হইবে, সেই সকল পণ্য যাহাতে প্রচুর পরিমাণে উৎপন্ন হয় ও বাজারে তার অপর্য্যাপ্ত চালান যাইতে পারে, তারও ব্যবস্থা করিতে হইবে। এই জন্য মূলধন সংগ্রহ করিয়া, এই পণ্য যাঁরা উৎপাদন করেন, তাহাদিগকে যথোপযুক্ত দাদন দিয়া এই পণ্য উৎপাদনে প্রোৎসাহিত করিতে হইবে। তার পর উৎপন্ন পণ্য উপযুক্ত মূল্যে কিনিয়া লইয়া, বাজারে বাজারে চালান দিতে হইবে। আর এ সকলে ধনীর মুনাফা ও মধ্যবর্ত্তী লোকদিগের দালালী যত কম দিয়া পণ্যের মূল্য কমাইয়া রাখিতে পারা যায়, তারও চেষ্টা করিতে হইবে।

স্বদেশী আন্দোলনের সাহায্য লইয়া লোভী ধনী ও ব্যবসায়ীগণ গরীব, সরল, স্বদেশপ্রেমিকদের কষ্টোপার্জ্জিত অর্থ কিরূপ ভাবে শোষণ করিবার চেষ্টা করিয়াছে, ইহা প্রত্যক্ষ করিয়াছি। স্বদেশী পণ্যের উদ্ধারকল্পে যদি এই ভাবে, কোনো কোনো বিদেশীয় পণ্যকে বর্জ্জন করিতে হয়, তবে সর্ব্বপ্রকার অযথা ও অবৈধ মুনাফার পথ বন্ধ করা আবশ্যক। এইরূপে স্বদেশী পণ্য প্রচারের জন্য একটা নিঃস্বার্থ জাতীয় ভাণ্ডার প্রতিষ্ঠা করিতে পারিলে তবে এই বিদেশী পরিহার চেষ্টা নিঃস্বার্থ ও সার্থক হইবে। কেবল উৎসাহে এ কাজ হইবার নহে। কেবল বক্তৃতা করিয়া বা খবরের কাগজে লিখিয়া এ সকল চেষ্টা সফল হয় না। বক্তৃতাদির দ্বারা দেশের লোকের মনে একটা স্বার্থত্যাগের আকাঙ্ক্ষা জাগাইলে, তাহার ফলে কেবল শকুনির দলই পরিপুষ্ট হয়, স্বাদেশিক চেষ্টা সফলতা বা স্থায়িত্ব লাভ করিতে পারে না, এই সাতবৎসরে আমরা ইহার বিস্তর প্রমাণ পাইয়াছি।

( রচনাকাল—কার্তিক, ১৩১৯ সাল )

---

# বৈষ্ণব কবিতার কথা

বৈষ্ণব কবিতার প্রধান গুণ ইহাদের মানুষী ভাব। সাধারণ লোকে, এমন কি বৈষ্ণব সাধকেরা পর্য্যন্ত এই সকল পদাবলীর মধ্যে দেবতার লীলারস আস্বাদন করিয়া থাকেন, ইহা জানি। কিন্তু এই দেবতাও যে মানুষ, একথা পাঠকেরা বিস্মৃত হইলেও, শ্রেষ্ঠতম বৈষ্ণব কবিগণ কখনও ভুলিয়া গিয়াছিলেন বলিয়া বোধ হয় না। অথবা যিনি যখন যেখানে এটি ভুলিয়া গিয়াছেন, তখন সেইখানে তাঁহার কবিতায় গুরুতর রসভঙ্গ হইয়াছে।

এইজন্য মহাজন পদাবলী পড়িতে বসিয়া, সকলের আগে শ্রীকৃষ্ণ যে দেবতা, এই কথাটি ভুলিয়া যাইতে হইবে। বৃন্দাবনলীলা যে নরলীলা, বৃন্দাবনের সকলেই যে মানুষ—তোমার আমার মতন মানুষ, তোমার আমার মতন সুখদুঃখের অধীন, তোমার আমার মতন মায়ামমতায় আবদ্ধ—ইহা যারা বুঝে না বা বুঝিয়াও ভুলিয়া যায়, অথবা এই নরলীলাকে যারা একটা অতিপ্রাকৃত ঐশ্বরিক ব্যাপার বলিয়া মনে করে, তাদের পক্ষে মহাজন-পদাবলীর নিগূঢ় রস সম্পূর্ণরূপে আস্বাদন করা আদৌ সম্ভব বলিয়া মনে হয় না।

বৈষ্ণব মহাজনেরা মাধুর্য্যের সাধক। আর বৈষ্ণব আচার্য্যগণ বারম্বার বলিয়াছেন যে ঐশ্বর্য্যজ্ঞানের উন্মেষমাত্র মাধুর্য্য রস একেবারে উবিয়া যায়। ঈশ্বর-ভাবই ঐশ্বর্য্য। শ্রীকৃষ্ণকে যে ঈশ্বর মনে করিবে, সে কৃষ্ণলীলার মাধুর্য্য কদাপি আস্বাদন করিতে পারিবে না। সে একটা ব্রজ কল্পনা করিয়া লইবে। বন্ধ্যা যেমন পুত্রস্নেহ কল্পনা করে, সেইরূপ সে একটা নিতান্ত মনগড়া সম্বন্ধের আশ্রয়ে এই লীলারস আস্বাদন

করিবার চেষ্টা করিবে। এইরূপ কল্পনাবলে তার পুলকাশ্রু প্রভৃতির সঞ্চার হইতে পারে। কিন্তু এ সকল বিকার শারীরিক, সাত্ত্বিক নহে। খোলে চাঁটি পড়িলেই কাহারও কাহারও পা নাচিয়া উঠে, এ এক নাচা; আর অন্তরের ভাবোচ্ছ্বাস চাপিয়া রাখিতে না পারিয়া, সকল অঙ্গপ্রত্যঙ্গে তাহাকে ছড়াইয়া দিয়া, তাহাদের চঞ্চল করিয়া নৃত্যশীল হওয়া অন্য কথা। একটা সাধারণ স্নায়বীয় উত্তেজনা মাত্র, আর একটা ভাবের তরঙ্গভঙ্গ। সেইরূপ কেবল কথায়, কেবল ছন্দে, কেবল ঝঙ্কারে, কেবল সুরে, অথবা কেবল একটা অলীক মানস-কল্পনাবলে পুলকাশ্রু প্রভৃতির উদ্রেক হইতে পারে। ইহার সঙ্গে সত্য রসানুভূতির কোনও সম্বন্ধ নাই। সাধারণ লোকে, এমন কি অনেক গতানুগতিক তিলককণ্ঠিধারী বৈষ্ণব পর্য্যন্ত, এই ভাবেই মহাজন পদাবলীর রস আস্বাদন করিয়া থাকেন। আর এই সকল অলীক ভাবপ্রবণ লোকের হাতে পড়িয়া মাঝখানে অমূল্য পদাবলী সকল আপনার যথার্থ প্রাপ্য মর্য্যাদা হারাইয়াছিল।

শ্রীকৃষ্ণ ও শ্রীরাধা মানুষই হউন আর ঈশ্বরই হউন, বৈষ্ণব পদকর্ত্তাগণ ইহাদিগকে মানুষরূপেই আঁকিয়াছেন। আর বৈষ্ণব সিদ্ধান্তেও শ্রীকৃষ্ণকে মানুষরূপেই প্রতিষ্ঠিত করিয়াছে; ইহাই আমাদের বাংলার বৈষ্ণব সিদ্ধান্তের বিশেষত্ব। অন্যান্য প্রদেশের বৈষ্ণব-তত্ত্বের কথা বেশী কিছু জানি না; কিন্তু মহাপ্রভু যে সিদ্ধান্ত প্রতিষ্ঠা করিয়া গিয়াছেন, তাহাতে শ্রীকৃষ্ণকে মানুষরূপেই দেখিতে পাই। বাংলার বৈষ্ণব সিদ্ধান্তে শ্রীকৃষ্ণকে অবতার বলিতেই যেন কুণ্ঠিত হয়, এমন মনে হয়। শ্রীকৃষ্ণ অবতার নহেন, কিন্তু অবতারী। যিনি অবতার করান, তিনি অবতারী। সৃষ্টি ও স্রষ্টাতে যে পার্থক্য, অবতার ও অবতারীতে সেই পার্থক্য। আর অবতারী বলিয়া বাংলার বৈষ্ণবেরা বলেন—"কৃষ্ণস্তু ভগবান্ স্বয়ং।" আর তাঁরা ইহাও বলেন যে শ্রীকৃষ্ণের যে নররূপের বর্ণনা ভাগবতাদিতে দেখিতে পাওয়া যায়, তাহা মায়িক নয়,

আকস্মিকও নয়, কিন্তু তাঁর নিত্য-স্বরূপ। এই নিত্য-স্বরূপে ভগবান দ্বিভুজ, "ন কদাচিৎ চতুর্ভুজঃ"। তাঁর চতুর্ভুজ ষড়ভুজাদি রূপই বস্তুতঃ মায়িক, ভক্তের তৃপ্তির জন্য তিনি এসকল অমানুষী ঐশ্বরিক রূপ ধারণ করেন। দ্বিভুজ মুরলীধর রূপই তাঁর স্বরূপ। এই রূপই তাঁর নিত্যরূপ।

আর নররূপই যদি তাঁর নিত্যরূপ হয়, তবে মানব-ধর্ম্মও তাঁর নিত্যধর্ম্ম হইবেই হইবে। রূপে আর গুণে তাঁর মধ্যে ত কোনো বিরোধ বা অসামঞ্জস্য থাকিতে পারে না; তাহা হইলে তাঁর ভগবত্ত্ব ও পূর্ণত্ব নষ্ট হইয়া যায়। নররূপ যেমন শ্রীকৃষ্ণের নিত্যসিদ্ধ রূপ, নরধর্ম্ম এবং মানবপ্রকৃতিও সেইরূপ তাঁর নিত্যসিদ্ধ। রূপে ও গুণে সকল দিক দিয়া তিনি মানুষ। তবে এই মানুষ অপূর্ণ, তিনি পূর্ণ; এই মানুষ-রূপ ও মানুষী প্রকৃতি বিকাশধারাতে তিলে তিলে ফুটিতেছে, তাঁর মধ্যে এ সকল নিত্যকাল প্রস্ফুট হইয়া আছে। আমাদের নররূপ ও নরপ্রকৃতি পরিণামী; তাঁর নররূপ ও নরপ্রকৃতি নিত্যসিদ্ধ। আর আমাদের এই অপূর্ণতাই তাঁর ঐ পূর্ণতার প্রমাণ প্রদান করে। আমরা যে এখানে তিলে তিলে ফুটিয়া উঠিতেছি, তাহা হইতে কোথাও যে আমাদের এই মানবতা নিত্যকাল প্রস্ফুট হইয়া আছে, ইহা বুঝিতে পারি। আমাদের রূপ লালসা ঐ রূপকে নিয়ত খুঁজিয়া বেড়ায়। আমাদের অন্তরে গুণের প্রতি যে স্বাভাবিক আকর্ষণ আছে, তাহাও ঐ অনন্ত গুণাধারকে অন্বেষণ করে। এই সকল ইন্দ্রিয়, এই মন, এই বুদ্ধি, এই আত্মা, এই সর্ব্বস্ব আমাদের সেই নরোত্তম ও পুরুষোত্তমের জন্য নিয়ত পিপাসিত হইয়া তাঁহার প্রতিষ্ঠা করে। আর বৈষ্ণব মহাজন-পদাবলীর সত্য রস আস্বাদন করিতে হইলে, শ্রীকৃষ্ণকে এই নরোত্তম ও পুরুষোত্তম রূপেই দেখিতে হইবে।

নর আর নরোত্তম, পুরুষ আর পুরুষোত্তম সজাতীয়, সমানধর্ম্মী। এই নরের মধ্যেই ঐ নরোত্তম, এই পুরুষের ভিতরেই ঐ পুরুষোত্তম

রহিয়াছেন। আবার ঐ নরোত্তমের মধ্যেই এই নর, ঐ পুরুষোত্তমের ভিতরেই এই পুরুষ রহিয়াছে। এইজন্য নর নরোত্তমকে চেনে বুঝে, অত করিয়া ভালবাসে। যে যা নয়, সে তাহা জানে না, জানিতে পারে না; বুঝে না, বুঝিতে পারে না। আমরা মানুষ। যে ঈশ্বরে কোনো মানুষী ভাব ও মানুষী ধর্ম্ম নাই, আমরা তাঁকে কখনও জানিতে ও ভজনা করিতে পারি না। ভাবের ঐক্য ব্যতীত ভজনা হয় না। ঈশ্বরের ভজনা করিতে হইলে হয় ঈশ্বরকে মানুষ হইয়া নামিয়া আসিতে হয়, না হয় মানুষকে ঈশ্বর হইয়া উঠিয়া যাইতে হয়। খৃষ্টীয় সাধনা ঈশ্বরকে নামাইয়া আনিয়া তবে তাঁর ভজনা সম্ভব করিয়াছে। আমাদের দেশের বৈদান্তিক সাধনা অন্যদিকে মানুষকে ব্রহ্ম করিয়া উপরে তুলিয়া ব্রহ্মেতে যুক্ত করিয়া দিয়াছে। ঈশ্বরকে নামাইয়া আনিয়া মানুষ করিলে তাঁর ঈশ্বরত্ব নষ্ট হয়, মানবত্ব প্রতিষ্ঠিত হয় না। ঈশ্বরের এই মানবত্ব সত্য না আরোপিত, এই প্রশ্ন উঠে। ঈশ্বর আর মানুষ যদি পরস্পর বিরুদ্ধধর্ম্মী হন, অর্থাৎ ঈশ্বর বলিতে যাহা মানুষ নয়, আর মানুষ বলিতে যাহা ঈশ্বর নয়, যদি ইহা বুঝি, তাহা হইলে ঈশ্বর কখনও সত্যভাবে মানুষ হইতে পারেন না। আমাদের বৈদান্তিকেরা এইজন্য ঈশ্বরের মানবত্ব-স্বীকারকে মায়িক বলিয়াছেন। খৃষ্টীয়ান ইতিহাসেও এরূপ মায়াবাদী সিদ্ধান্তের উল্লেখ আছে। একদল প্রাচীন খৃষ্টীয়ান যিশুখৃষ্টের নরলীলাকে real নয়, apparent মাত্র বলিয়া মনে করিতেন। আমাদের বৈষ্ণব আচার্য্যগণ প্রচলিত অবতারবাদের এই স্ববিরোধিতা খণ্ডন করিয়াছেন। তাঁরা বলেন—ঈশ্বরই মানুষ, নিত্যসিদ্ধ মানুষ,—গূঢ়ং পরব্রহ্ম মনুষ্যলিঙ্গং,—পরব্রহ্মের বা পরমতত্ত্বের (বা Ultimate Realityর) নিগূঢ় স্বরূপ মনুষ্যলিঙ্গ বা মনুষ্যাকৃতি বা নররূপ। এই নররূপ তাঁর নিত্যসিদ্ধ রূপ। এই জন্য তিনি নিজস্ব রূপে নরোত্তম বা পুরুষোত্তম।

